উনিশ শতকের বাংলা কাব্যধারায় মধু-হেম-নবীন এক নিঃশ্বাসে উচ্চার্য তিনটি নাম। কাছাকাছি সময়ে তাঁরা কাব্য রচনা করেছেন। মধুসূদনের কবিত্বশক্তির প্রশংসায় সকলেই উচ্চকণ্ঠ। একালে রবীন্দ্র-সমসাময়িক কবিদের সম্বন্ধে যে-কথা বলা হয় সেকালে মধুসূদন-সমসাময়িকদের সম্বন্ধেও সেকথা প্রযোজ্য—তাঁদের পক্ষে অনিবার্য ছিল মধুসূদনের অনুকরণ, এবং অসম্ভব ছিল মধুসূদনের অনুকরণ। অবশ্য একটু অনুধাবন করলে বোঝা যায়, হেমচন্দ্র এবং নবীনচন্দ্র কবি-স্বভাবের দিক থেকে ছিলেন স্বতন্ত্র ধারার কবি। নবীনচন্দ্র সেন নিজেকে কারও 'চেলা' বলে পরিচয় দিতে চাননি। মধুসূদনের কাব্য তাঁর পছন্দ হওয়ার কারণ নেই, সেখানে তিনি দেখেন শুধু গুরুগম্ভীর দাঁত-ভাঙা শব্দযোজনা, আর সেইজন্য রচনা করেন মধুসূদনের ভাষাভঙ্গির প্যারডি ·

ত্বিষাম্পতি মহেষ্বাশ সৌমিত্রী কেশরী,
দ্বিরদ রদ নির্মিত ইন্দুনিভাননা,
পরিবরতিলা, আর নমিলা গমিলা,
মেঘনাদ শবদে স্তবধে গৌড়জন।

অন্যদিকে বিশ শতকের প্রথম দশক পর্যন্ত নবীনচন্দ্রের কাব্যরচনার কাল ধরা হলে, তাঁকে রবীন্দ্রযুগের কবিও বলা যেতে পারে। কিন্তু তরুণ রবীন্দ্রনাথ ও রবীন্দ্রানুসারী কবিদের রচনাও তিনি অপছন্দ করতেন। তিনি এঁদের রচনাকে 'নিরাকার কবিতা' বলতেন। দৃষ্টান্ত হিসেবে নিয়েছেন—'ও সে ছুঁয়ে গেল, নুয়ে গেল না/ও সে বয়ে গেল, কয়ে গেল না।' অর্থাৎ এঁদের 'ছায়াময়ী কবিতা ছুঁয়ে যায়, নুয়ে যায় না। বয়ে তো যায়ই, কিন্তু কিছুমাত্র কয়ে যায় না।' অন্যত্র তিনি কিছুটা তীব্র কণ্ঠে বলেন, 'কবিতাদেবী এখন কায়া ত্যাগ করিয়া ছায়া হইয়াছেন। কায়া সাকার, কাজে কাজেই পৌত্তলিক ও অশ্লীল। ছায়া নিরাকার। কিন্তু আমরা মূর্খ পৌত্তলিকেরা নিরাকার ব্রহ্মকে যেমন বুঝিতে পারি না, তেমন এই নিরাকার কবিতাও কিছু বুঝি না।' নবীনচন্দ্রের কাছে কবিতার একটা সরল ও সহজ অর্থও থাকা চাই। মধুসূদনের কবিতা ভাষার জন্য জটিল ও কঠিন, রবীন্দ্রনাথের কবিতা ভাবের জন্য অশরীরী ও দুর্বোধ্য।

উনিশ শতকে বাংলা সাহিত্য নানা কারণে নগরকেন্দ্রিক হয়ে ওঠে। ঈশ্বর গুপ্ত, মধুসূদন, হেমচন্দ্র সকলেরই জীবনের প্রধান অংশ কেটেছে কলকাতা শহরে। নবীনচন্দ্র এদিক থেকে কিছুটা স্বাতন্ত্র্য দাবি করতে পারেন। তাঁর শৈশব কেটেছে চট্টগ্রামে, সেখানে 'বনমাতার দিগন্তব্যাপী পর্বতমালায় কবিতা তরঙ্গায়িত হইতেছে, তাঁহার

পাদস্থিত নির্ঝরকণ্ঠে কবিতা অবিরল গীত হইতেছে, তাঁহার নীল ফেনিল সিন্ধুগর্ভের তরঙ্গ-ভঙ্গে কবিতা লীলাতরঙ্গ দেখাইতেছে, তাঁহার বহু নদ-নদী-স্রোতে রজতধারে কবিতা বহিয়া সেই সিন্ধুমুখে ছুটিতেছে।' নবীনচন্দ্রের কবিতায় সেই নিসর্গপ্রকৃতির বর্ণনা সহজ সুন্দর ভাষায় বারবার ফিরে এসেছে :

নিবিড় কানন; নেত্র যে দিকে ফিরাই,—
অনন্ত পাদপ-শ্রেণী, লতাগুল্মবন।
অভ্রভেদী-গিরি-শিরে,
কিবা নীল নদীতীরে
জলে, স্থলে কি গহ্বরে—নিবিড় কানন।

তারপর তাঁর কর্মজীবনের একটা বড় অংশ কেটেছে বাংলা-বিহার-উড়িষ্যার গ্রামাঞ্চলে বা মফস্বল শহরে। তবে উনিশ শতকের অন্যান্য কবির মতো তিনিও কলকাতার কলেজে পড়াশোনা করেছেন এবং পাশ্চাত্য সাহিত্যের সঙ্গে ঘনিষ্ঠভাবে পরিচিত হয়েছেন। হয়তো গ্রাম এবং নগর, মুক্তপ্রকৃতি ও নাগরিক সমাজ, পুরনো সাহিত্য ও আধুনিক সাহিত্য—এই নিয়ে নবীনচন্দ্রের মনে একটা দ্বিধা ছিল। ইংরেজি কবিতার অনুবাদ-অনুকরণে তিনি আগ্রহী, কিন্তু কবিগান-শ্যামাসংগীতের সঙ্গে তাঁর অন্তরের যোগ। নাগরিক জীবনের কৃত্রিমতার প্রতি তাঁর চিরকাল একটা বিতৃষ্ণা ছিল— 'স্বভাব কবিত্বে'র প্রতি তাঁর একটা স্বাভাবিক ঝোঁক ছিল। তিনি নিজের কবি-স্বভাব বিশ্লেষণ করতে গিয়ে বলেন, 'পাখির যেমন গীত, সলিলের যেমন তরলতা, পুষ্পের যেমন সৌরভ, কবিতানুরাগ আমার প্রকৃতিগত ছিল। কবিতানুরাগ আমার রক্তে, মাংসে, অস্থিমজ্জায়, নিঃশ্বাস-প্রশ্বাসে আজন্ম সঞ্চালিত হইয়া অতি শৈশবেই আমার জীবন চঞ্চল, অস্থির, ক্রীড়াময় ও কল্পনাময় করিয়া তুলিয়াছিল।" শৈশবে ঈশ্বর গুপ্তের কবিতার অনুকরণ করার চেষ্টা করতেন—'তখন হইতেই গুপ্তজার অনুকরণ করিয়া কবিতা লিখিতে চেষ্টা করিতাম।' খণ্ড কবিতা রচনার ক্ষেত্রেও তিনি ঈশ্বর গুপ্তের আদর্শানুসরণ করেছেন, "আমি 'প্রভাকরে'র অনুকরণে শৈশব হইতে এরূপ কবিতা লিখিতে আরম্ভ করিয়াছিলাম।" পরিণত বয়সেও তিনি মিশ্রবৃত্ত পয়ারে প্রচলিত ধারার কবিতা লিখেছেন :

মুকুতার হারে গাঁথা অধর যুগল,
সুন্দর গোলাপি রসে করে টলমল।
মধুর তরল হাসি সতত তথায়,
বিরাজিছে যেন স্থির বিজলীর প্রায়।

নবীনচন্দ্র যখন কলেজে পড়েন তখন হেমচন্দ্রের 'চিন্তাতরঙ্গিণী' তাঁদের পড়তে হত, হেমচন্দ্রের খণ্ড কবিতাবলির প্রভাবও তাঁর রচনায় দেখা যায়। ব্রাহ্ম 'ভ্রাতা-ভগিনী'কে নিয়ে লেখা যে-কবিতার কথা তিনি 'আমার জীবন' গ্রন্থে উল্লেখ করেছেন, তা থেকে নবীনচন্দ্রের কবিজীবনের প্রস্তুতিপর্বের পরিচয় পেতে পারি,

ছিঁড়িয়াছে আশালতা, মৃণালের সূত্র যথা
ছিঁড়ে মত্ত করি পদদলনে।

সংসারের সুখ যত, সকলই হয়েছে গত,
কি কাজ আর দুঃখ-ভার জীবনে।

মধুসূদন নাকি এই কবিতা পড়ে খুব প্রশংসা করেছিলেন, এবং নবীনচন্দ্রকে নিজের 'চেলা' বলে সাব্যস্ত করেন। প্রথম কাব্যগ্রন্থ 'অবকাশরঞ্জিনী' সম্বন্ধে নবীনচন্দ্রের দাবি ঐতিহাসিক তথ্যবিচারে সত্য না হলেও তাঁর কাব্য বোঝার পক্ষে সহায়ক, 'প্রথমতঃ আমি এডুকেশন গেজেটে লিখিতে আরম্ভ করিবার (১৮৬৭) পূর্বে স্বতন্ত্র স্বতন্ত্র বিষয়ে খণ্ড কবিতা বঙ্গভাষায় ছিল না। ...'অবকাশরঞ্জিনী' বোধহয়, বঙ্গভাষায় এরূপ ভাবের প্রথম খণ্ডকাব্য। দ্বিতীয়তঃ, আমি 'এডুকেশন গেজেটে' লিখিবার পূর্বে স্মরণ হয়, স্বদেশ-প্রেমের নামগন্ধ বাংলার কাব্যে, কি কবিতায় ছিল না।' খণ্ড কবিতা ও স্বদেশ প্রেমের কবিতা রচনার জন্য নবীনচন্দ্র একসময়ে খ্যাতি অর্জন করেছিলেন।

এই দুই ক্ষেত্রে সেকালে নবীনচন্দ্রের খ্যাতির প্রধান প্রতিবন্ধক ছিলেন হেমচন্দ্র। নবীনচন্দ্র 'আমার জীবন' গ্রন্থে একাধিক স্থানে হেমচন্দ্র সম্বন্ধে বিরূপতা প্রকাশ করেছেন। তিনি যদিও বলেন, 'আমি তো কখনই হেমবাবুর প্রতিযোগিতা করি নাই। আমি তাঁহার পুত্রস্থানীয়।' কিন্তু অবস্থাচক্রে তাঁকে হেমচন্দ্রের প্রতিযোগী হতে হয়েছে। হয়তো সেকালের সমালোচকেরা দুই কবির মধ্যে নিত্য তুলনার মধ্য দিয়ে একটা প্রতিদ্বন্দ্বী-সম্পর্ক গড়ে তুলেছেন। 'অবকাশরঞ্জিনী' সমালোচনার সময়ে বঙ্কিমচন্দ্রের মন্তব্য · 'নিম্নে উদ্ধৃত কয়েক পঙক্তির ন্যায় রচনা পাঠ করিয়া হেমবাবুকে স্মরণ হয়।' 'পলাশির যুদ্ধ' প্রকাশকালে বঙ্কিমচন্দ্র নবীনচন্দ্রকে চিঠিতে লেখেন, 'It is unfortunate Hem should have made his debut before you'. নবীনচন্দ্র অবশ্য মনে করতেন, তাঁর কাব্যাদর্শ হেমচন্দ্রের কাব্যাদর্শ থেকে সম্পূর্ণ পৃথক। তিনি কখনও বলেন, 'বৃত্রাসুর মরিল কি বাঁচিল, আমাদের তাহাতে কিছু যায় আসে না। আমার মতে এ সকল পৌরাণিক উপাখ্যান ছাড়িয়া, তিনি ভারতের ঐতিহাসিক ঘটনা লইয়া যদি তাঁহার শক্তি সঞ্চালন করিয়া কাব্য লেখেন, তবে লোকের হৃদয় অধিক স্পর্শ করিবে।' যদিও পরে নবীনচন্দ্র নিজে পৌরাণিক উপাখ্যান অবলম্বনেই ত্রয়ী কাব্য রচনা করলেন। আবার কখনও লেখেন, যুবরাজের ভারতদর্শন 'উপলক্ষে হেমবাবু হইতে ছোট বড় সকল কবিগণ কবিতা লিখিয়া বঙ্গদেশ প্লাবিত করিয়া ফেলিলেন। কান পাতিবার জো নাই। কিন্তু আমি এরূপ 'হুজুগে' কবিতা কখনও লিখি নাই। এবারও লিখিলাম না।' কিন্তু অনতিপরে বিলেতে ক্রাউন পারফিউমারি কোম্পানি আয়োজিত প্রতিযোগিতায় অংশ নিয়ে যুবরাজ-প্রশস্তি 'ভারত-উচ্ছ্বাস' লিখলেন। নবীনচন্দ্রের মতে, হেমচন্দ্রের 'কলিকাতাবাসী হওয়া তাঁহার একটা দুর্ভাগ্যের কথা হইয়াছে। কলিকাতায় যাহা একটা হুজুগ উঠে, তিনি তাহাই লেখেন। তাহাতে তাঁহার শক্তির অপচয় হয়।' কিন্তু নবীনচন্দ্রও 'হুজুগে কবিতা' অর্থাৎ উপলক্ষ প্রধান কবিতা কম লেখেননি। শুধু 'ভারত-উচ্ছ্বাস' নয়, 'ডিউক অফ এডিনবার প্রতি', কনভোকেসন দর্শনান্তর 'চট্টগ্রামের সৌভাগ্য', 'বুড়ামঙ্গল মেলা', 'মাইকেল মধুসূদন দত্তের স্বর্গারোহণ' -প্রভৃতি বিভিন্ন উপলক্ষে তিনি কবিতা লিখেছেন। 'পিতৃবিয়োগ',

'মুমূর্ষু শয্যায় বাঙালি যুবক' -ইত্যাদি কবিতাও বিশেষ ঘটনার স্মৃতিবাহী। আসলে সে কালে যাকে খণ্ড কবিতা বলা হত, তা ছিল একান্তভাবে বিষয় বা কাহিনীনির্ভর—এক্ষেত্রে হেমচন্দ্র ও নবীনচন্দ্রের মধ্যে কোনো পার্থক্য নেই।

আসলে নবীনচন্দ্রের কাব্যধারা সম্বন্ধে একটা ভ্রান্ত ধারণার সূত্রপাত হয়েছে বঙ্কিমচন্দ্রের 'অবকাশরঞ্জিনী' সমালোচনা থেকে। বঙ্কিমচন্দ্র খুব ব্যাপক অর্থে সে সময়ে বলেছিলেন, 'বিদ্যাপতি চণ্ডীদাস -প্রভৃতি বৈষ্ণব কবিদিগের রচনা, ভারতচন্দ্রের রসমঞ্জরী, শ্রীযুক্ত মাইকেল মধুসূদন দত্তের ব্রজাঙ্গনা কাব্য, হেমবাবুর কবিতাবলী, ইহাই বাঙ্গালা ভাষায় উৎকৃষ্ট গীতিকাব্য। অবকাশরঞ্জিনী আর একখানি উৎকৃষ্ট গীতিকাব্য।' 'পলাশির যুদ্ধ' সম্বন্ধে আলোচনার সময়ে বঙ্কিমচন্দ্র বলেন, 'পলাশির যুদ্ধে, উপাখ্যান এবং নাটকের ভাগ অল্প—গীতি অতি প্রবল। নবীনবাবু বর্ণনা এবং গীতিতে একপ্রকার মন্ত্রসিদ্ধ।' কিন্তু মনে হয় গীতিকাব্য নবীনচন্দ্রের স্বক্ষেত্র ছিল না। ব্রজেন্দ্রনাথ শীল 'অবকাশরঞ্জিনী'র কবিতাগুলি সম্বন্ধে সংগত কারণে মন্তব্য করেন, 'This lyric craje, this *'sturm and drang'*, was, however, more a play of the fancy than of the imagination, more artificial than artistic.' নবীনচন্দ্রের রচনায় গীতিময়তা থাকতে পারে, উচ্ছ্বাস-আবেগের প্রাচুর্য সম্ভব, কিন্তু তাঁর মতো 'স্পষ্ট কাব্যে'র ভক্তের পক্ষে গীতিকবিতার ভাবব্যঞ্জনা বা বস্তুনিরপেক্ষ অনুভূতির প্রকাশ কাম্য ছিল না। রবীন্দ্রনাথের 'সোনার তরী' কবিতাটি তাঁর ভালো লাগেনি, কারণ কবিতাটি কিছুই বুঝতে পারেননি। আসলে তিনি সবকিছু বুঝতে চান ও বোঝাতে চান। অন্যদিকে পরিণত বয়সে তিনি বলেছেন, খণ্ড কবিতা লিখতে আর ভালো লাগে না। রবীন্দ্রনাথ সম্বন্ধে তিনি মন্তব্য করেন, 'তিনি নিঃসন্দেহে বঙ্গের সর্বপ্রধান গীতি কবি। শুনিয়াছি, তাঁহার বিশ্বাস, বঙ্গভাষায় গীতিকাব্য ভিন্ন আর কিছুই হইতে পারে না। উহা সত্য হইলে তাঁহার ও বঙ্গভাষার উভয়ের দুর্ভাগ্য।' রবীন্দ্রনাথের বিশ্বাস সত্য হোক বা না হোক, নবীনচন্দ্রের আশঙ্কা নবীনচন্দ্রের কাব্যাদর্শের পরিচয় দেয়।

নবীনচন্দ্র সে কালের প্রথানুযায়ী মহাকাব্য লিখতে চান। এমনকি 'পলাশির যুদ্ধ'কেও তিনি মহাকাব্য বিবেচনা করতেন। 'রৈবতক', 'কুরুক্ষেত্র', 'প্রভাস' সেকালে অনেকের কাছে মহাকাব্যের সর্বশ্রেষ্ঠ নিদর্শন বলে মনে হয়েছে। মধুসূদন ও হেমচন্দ্রের মহাকাব্য ছিল সেকালে বাংলা মহাকাব্যের আদর্শ। কিন্তু মহাকাব্যের বিষয়বস্তু থেকে শুরু করে তার চরিত্র-পরিকল্পনা, ভাবপ্রেরণা ও প্রকাশশৈলী সম্বন্ধে নবীনচন্দ্রের একটা নিজস্ব ধারণা ছিল। প্রথম দিকে একদা রোমান্টিক আখ্যান-কাব্য তাঁর প্রিয় ছিল, তাঁকে 'বাংলার বায়রন' বলা হলে তিনি খুশি হতেন। 'রঙ্গমতী' কাব্যকে 'মেট্রিকাল রোমান্স' আখ্যা দেওয়া হলে তিনি অত্যন্ত গৌরব বোধ করেছেন। কিন্তু তাঁর আদর্শবাদ ও নীতিতত্ত্ব-অভিমুখিতা তাঁকে ক্রমশ সৌন্দর্য কল্পনার জগৎ থেকে ধর্ম ও সমাজ-সংস্কারের পথে চালিত করেছে। বঙ্কিমচন্দ্রের উপন্যাসের বিরুদ্ধে তাঁর প্রধান অভিযোগ ছিল, তার মধ্যে 'ইংরেজি পীরিতের ছায়া' বড় বেশি, তার মধ্যে 'দেশভক্তি, মাতৃভক্তি, পিতৃভক্তি ও ভ্রাতৃভগ্নীপ্রেম—যাহা রামায়ণ-মহাভারতের

শিক্ষা এবং আমাদের জাতিগত লক্ষণ' তা নেই। আজকের দিনে এ অভিযোগ আমাদের কাছে কৌতুককর মনে হতে পারে, কিন্তু সে কালে 'সৌন্দর্যের চরমোৎকর্ষের সৃষ্টি কাব্যের মুখ্য উদ্দেশ্য'—বঙ্কিমচন্দ্রের এমন উক্তি নবীনচন্দ্র প্রমুখ অনেকের ভালো লাগেনি। নবীনচন্দ্র বঙ্কিমচন্দ্রকে হিন্দুধর্মের একটা 'দার্শনিক ইতিহাস' লিখতে অনুরোধ করেছিলেন। বঙ্কিমচন্দ্র উত্তরে লিখলেন, 'এরূপ কাব্যের জন্য যে পাণ্ডিত্যের প্রয়োজন, তাহা তাঁহার নাই।' তখন তাঁর মনে হল, এ কাজ তাঁকেই করতে হবে, তাঁর 'হৃদয়ে কি এক মহাভাব, মহাআকাঙ্ক্ষা ও মহাআবেগ সঞ্চারিত' হল, যার ফলে তিনি লিখলেন 'রৈবতক', 'কুরুক্ষেত্র', 'প্রভাস'। তিনি কৃষ্ণ ও বুদ্ধের অমানুষিক লীলাকাহিনী লেখার জন্য ব্যাকুল হলেন। 'খ্রিষ্ট', 'অমৃতাভ', 'অমিতাভ' এই দার্শনিক ইতিহাসের পরিশিষ্ট ভাগ। নবীনচন্দ্র বিশ্বাস করতেন, সকল ধর্মের ভিত্তিভূমি অবতারবাদ। গীতার অবতারতত্ত্বের সঙ্গে বাইবেলের (ম্যাথু, ২৪) অবতারতত্ত্বের সাদৃশ্য খুঁজে পান তিনি—'কৃষ্ণোক্তি ও খ্রিষ্টোক্তিতে কিছুই বিভিন্নতা নাই। ...কৃষ্ণোক্ত অবতার তত্ত্বানুসারে কৃষ্ণ, বুদ্ধ, খ্রিষ্ট, মহম্মদ, চৈতন্য সকলই আর্যধর্মাবলম্বীদের কাছে অবতার-স্বরূপ পূজনীয়।' বুদ্ধদেব যে ধর্মমত প্রবর্তন করেন তার মধ্যেও নবীনচন্দ্র কৃষ্ণোক্তি সন্ধান করেছেন। 'প্রচলিত হিন্দুধর্মে বৌদ্ধধর্ম অনুপ্রবিষ্ট ও নিবিষ্ট। ..বৌদ্ধধর্মাবলম্বীরা হিন্দুধর্মের বহুশাখার একটি শাখা বিশেষ।' তত্ত্বদর্শন হিসেবে এসব কথা মূল্যবান হতে পারে, কিন্তু কাব্যসৃষ্টি হিসেবে অকিঞ্চিৎকর :

পাইয়াছি সর্বশক্তি আমি, শিষ্যগণ!
পিতা, পুত্র, পরমাত্মা নামেতে দীক্ষিত
করিয়া মানবজাতি, কর প্রচারিত,
মম শিক্ষা ; যতদিন রবে চরাচর,
তোমাদের সঙ্গে আমি রব নিরন্তর। (খ্রিষ্ট)

পূর্ণ মম জন্ম-চক্র, কর্ম-চক্র আর,
এত জন্মে, এত যুগে। আবর্তিত আর
জন্ম-জরা-মৃত্যু-চক্রে হইব না ঘোর
দুঃখপূর্ণ; উপস্থিত নির্বাণ আমার। (অমিতাভ)

নবীনচন্দ্রের কবিতায় একদিকে যেমন আছে তত্ত্বভাবনার আতিশয্য (ঈশ্বর গুপ্তের নৈতিক ও পরমার্থিক কবিতার কথা মনে পড়বে), অন্যদিকে তেমন আছে, আত্মবিস্মৃত ভাবাতিশয্য। এ দুয়ের সমন্বয়-সাধন তিনি করতে সক্ষম হননি। তিনি ত্রয়ী কাব্যরচনার পিছনে দৈবীপ্রেরণা অনুভব করেছিলেন। নবীনচন্দ্রের বিশ্বাস এ কাব্য তিনি লেখেননি, কোনো এক 'অজ্ঞাত আবেগে ইচ্ছাধীন পুতুলের মতো চালিত' হয়ে এই কাব্যগুলি লেখা হয়। রোমান্টিক কাব্যেও দৈবীপ্রেরণার কথা শোনা যায়। রোমান্টিক কবিরা প্রেরণার মধ্যে আবেগের স্পন্দন অনুভব করেছেন সত্য, কিন্তু আত্মবিস্মৃত মত্ততার আবেশ কাম্য বিবেচনা করেননি। 'প্রেরণা' শব্দের আদি অর্থ ছিল প্রত্যাদেশ বা ভাবাবেশ। নবীনচন্দ্র 'প্রেরণা'র এই আদিম রূপটি শুধু

অনুভব করেননি, তিনি এর সঙ্গে তাঁর ধর্মীয় বিশ্বাসকে যুক্ত করেছেন। ফলে 'রঙ্গমতী'র মতো রোমান্টিক আখ্যানকাব্য লেখার সময়েও তাঁর কপোল বেয়ে অঝোরে অশ্রুধারা বর্ষিত হয়,—প্রাণে উচ্ছ্বাস এবং নয়নে অশ্রু ছাড়া তিনি কাব্যই লিখতে পারেন না। এরফলে তাঁর রচনায় প্রাণের স্পন্দন অনুভব করা যায়, যা উনিশ শতকে ছদ্মধ্রুপদী মহাকাব্যগুলির মধ্যে পাওয়া যায় না :

দেখি সুলোচনা জানু পাতি বসি
কহে, করি যোড় যুগল পানি,—
'দুই রূপে প্রভু চাহি দুই বর,
নিজ রূপে—সেই বনের সুখ।
প্রতিনিধিরূপে চাহি সুভদ্রার'—
সুভদ্রা চাপিয়া রাখিলা মুখ। (রৈবতক)

'রৈবতক', 'কুরুক্ষেত্র', 'প্রভাস' রচনাকালে 'প্রায়ই কখন বা ভাবে, কখন বা ভক্তিতে, কখন বা করুণ রসের উচ্ছ্বাসে কপোল বহিয়া অশ্রুধারা বহিত।' তিনি 'আমার জীবন' গ্রন্থে সবিস্তারে তাঁর কাব্যরচনার ইতিবৃত্ত বর্ণনা করেছেন—"কখন বা সমস্ত প্রাতঃকাল এরূপে অশ্রু-বিসর্জন করিতাম। 'কুরুক্ষেত্রে'র শেষ কয়েক সর্গ লিখিতে আমি অনর্গল কাঁদিয়াছি। কখনও এরূপ কান্না পাইত যে, কাগজ ভিজিয়া যাইত, লিখিতে পারিতাম না। 'প্রভাসে'র 'বীণাপূর্ণতান' সর্গ লিখিয়া যেখানে জগৎকারু ভগবানের শ্রীঅঙ্গে অস্ত্রত্যাগ করিতেছে, সে স্থানে আসিয়াছি। অনন্ত ভক্তসেবিত কুসুমকোমল শ্রীঅঙ্গে অস্ত্রপাতের কথা আমি পাষাণ-হৃদয়ে কেমন করিয়া লিখিব! আমার হৃদয় ফাটিয়া যাইতেছে; আমার চক্ষু ফাটিয়া অবিরল ধারায় অশ্রু পড়িতেছে। কাগজ ভিজিয়া যাইতেছে, অক্ষর ভাসিয়া যাইতেছে। আমি সেই কাগজ ফেলিয়া দিয়া স্নানকক্ষে গিয়া বারবার চক্ষু প্রক্ষালন করিয়া আসিয়া বারবার লিখিবার চেষ্টা করিতেছি, বারবার লেখা অশ্রুজলে ধুইয়া যাইতেছে। ...এইভাবে বিহ্বল অবস্থায় 'প্রভাস' শেষ করিলাম।" নবীনচন্দ্রের সব লেখাই কমবেশি পরিমাণে বিহ্বল অবস্থায় লেখা।

উনিশ শতকের বাংলা সাহিত্য 'এজ অফ রীজন' নামে চিহ্নিত হয়েছে। যুক্তিবাদের প্রসার বাংলা গদ্যের বিকাশ ও সমৃদ্ধির কারণ। ঈশ্বরগুপ্ত, রঙ্গলাল, হেমচন্দ্র, এমনকি মধুসূদনের কাব্যেও আত্মসচেতনার ভাব প্রবল। এই প্রবল আত্মসচেতনা আমাদের নবজাগরণের অন্যতম লক্ষণ। নবীনচন্দ্র এদিক থেকে উনিশ শতকের বাংলা কাব্যধারায় ব্যতিক্রমী কবিব্যক্তিত্বের নিদর্শন। তাঁর ভাবাবিষ্ট কবিমন, আত্মবিস্মৃতি, কখনও অসংযম, মহাকাব্য-রচনার অনুকূল না হলেও, স্বতোৎসারিত বিষয়মুখী কবিতা-রচনায় সক্ষম, তার প্রমাণ এই নির্বাচিত কবিতা-সংকলন।

১ জানুয়ারি ২০০২ — অলোক রায়

# সূ চি প ত্র

## রঙ্গমতী (১৮৮০)



## রৈবতক (১৮৮৭)



## কুরুক্ষেত্র (১৮৯৩)



## প্রভাস (১৮৯৬)



## পুস্তকাকারে অপ্রকাশিত কবিতা :

## আকাঙ্ক্ষা

কোমল প্রণয়-বৃন্তে, কুসম-যৌবনে,
ফুটিয়াছে যেই ফুল সাধ ছিল মনে,
নিরখিয়া জুড়াইব তৃষিত নয়ন,—
দেখিয়াছি, কিন্তু আশা হল না পূরণ।
নাহি জানি কি কৌশলে বিধি বিচক্ষণ,
সৃজিলেন তব সেই চারু চন্দ্রানন;
নয়ন ভরিয়া যত করি নিরীক্ষণ,
ইচ্ছা হয় আর-বার করি দরশন।
কিন্তু মিছে আশা হায়! সরলে তোমার,
দেখিব কি প্রেমফুল্ল বদন আবার?
আবার কি আশামত্ত নয়ন-যুগল,
নিরখিবে প্রিয়ে! তব নেত্রনীলোৎপল?
অভাগার ক্রোড়ে গণ্ড করিয়া স্থাপন,
স্মিতবিকশিত নেত্রে করি নিরীক্ষণ,
প্রেমবিগলিত স্বরে বলিবে কি আর,
মধুমাখা কথাগুলি শ্রবণে আমার?
বীণা-বিনিন্দিত ধ্বনি করিয়া শ্রবণ,
নিবিবে কি দুঃখানল, জুড়াবে জীবন?
এইরূপ কত আশা নক্ষত্র যেমন,
ফুটিবে নিশীথে হবে দিবসে নিধন।
যে সকল সুখ আহা! কপালে আমার,
ফলিবে না এই জন্মে; তবে কেন আর,
চিত্র করি এই চিত্র, ভাসি অশ্রুজলে,
মরিয়া মনের দুঃখে বসিয়া বিরলে?
কেন স্মৃতি-পথে তব, প্রণয়-তুলিতে,
চিত্র করি তারে, যারে দেখে আচম্বিতে

ভুলিয়াছ এতদিনে; বলো না কেমন,
তুমি কি লো অভাগারে ভুলোনি এখন?
মম দীন-হীন মূর্তি ভাসে কি লো আর
তব চিত্ত-সরোবরে, বলো একবার?
সুখের সাগরে প্রিয়ে! ডুবিয়া কখন
দেখ কিহে বিদেশীয় বন্ধু একজন!
দেখ কিনা দেখ, কিন্তু আমি অনিবার,
নিরখি সরলে! তব মোহিনী আকার।
সুনীল উজ্জ্বল দুই নয়ন তোমার,
মানস-সরসে মম দিতেছে সাঁতার।
কোমল কাঞ্চনকান্তি, রূপের কিরণ,
হাসিছে আলোকি মম হৃদয়-গগন।
মুকুতার হারে গাঁথা অধর-যুগল,
সুন্দর গোলাপি রসে করে টলমল।
মধুর তরল হাসি সতত তথায়
বিরাজিছে যেন স্থির বিজলির-প্রায়।
এখনও দেখি যেন ধরিয়া গলায়,
প্রেমভরে কত কথা কহিছ আমায়।
দুলিছে সৌন্দর্য তব, স্মৃতির গলায়,
দোলে যথা নব লতা সহকার গায়।
কিন্তু আহা! সে সকল করিয়া স্মরণ,
নিস্তেজ অনল কেন করি উদ্দীপন?
একদিন তরে মাত্র দেখিয়াছি যারে,
খুলিয়া হৃদয়দ্বার, কি ফল তাহারে,
শুনাইয়া অভাগার মনের বেদন?
সে আমার দুঃখে দুঃখী হবে কি কখন?
যাই প্রিয়ে! যতদিন থাকিবে জীবন,
প্রণয়-কমলাসনে করিয়া স্থাপন,
রাখিব তোমারে সখি! হৃদয়ে আমার,—
দুঃখী আমি, আর কিবা দিব পুরস্কার?
প্রেম-বিকশিত নেত্রে দেখেছ যখন,
হৃদয় তখন আমি করেছি অর্পণ।
মন-প্রাণ অভাগার করিয়া হরণ
সুখে থাকো বিধুমুখি! বিদায় এখন।
তুলিয়া কমলমুখ দেখ, একবার,
মনে রেখো দুঃখী বলে বিদায় আবার!

## হতাশ

১

অকস্মাৎ কেন আজি জলধর-প্রায়,
বিষাদে ঢাকিল মম হৃদয়-গগন?
দুর্বল মানসতরী, ছিল আশা-ভয় করি,
চিন্তার সাগরে কেন হইল মগন?
দুঃখের অনলে বুঝি আবার জ্বালায়।

২

কেন কাঁদে মন আহা! কে দিবে বলিয়া?
কে জানে এ অভাগার মনের বেদন?
অন্তরে আছেন যিনি, কেবল জানেন তিনি,
যে অনলে এ হৃদয় কবিছে দাহন,
কেমনে বাঁচিবে প্রাণ এ তাপ সহিয়া?

৩

কেন কাঁদে মন আহা! ভাবি মনে-মনে,
অমনি মুদিয়া আঁখি নিরখি হৃদয়,
চিন্তার অনল তায়, জ্বলিতেছে চিতা-প্রায়,
দীনতা পবনবেগে প্রবাহিত হয়,
দ্বিগুণ আগুন জ্বলে বাঁচিব কেমনে?

৪

অমানিশা-কালে যথা শোভে নীলাম্বর
খচিত-মুকুতাহারে, তারার মালায়
তেমতি এ অভাগার, হৃদয়েতে অনিবার,
শোভিত শতেক আশা নক্ষত্রের-প্রায় ;
আজি দেখি সকলেই হয়েছে অন্তর।

৫

বিষাদ-জলদ-রাশি, আসি আচম্বিতে,
ঢাকিয়াছে আশা যত, দেখা নাহি যায়,
দরিদ্রতা ভয়ংকর, পিতৃশোক তদুপর,
কেবল জ্বলিছে ভীম দাবানল-প্রায়
তারা সাজাইবে চিতা জীয়ন্তে দহিতে?

# সায়ং চিন্তা

১

সুশীতল সন্ধ্যানিলে জুড়াতে জীবন,
ডুবাতে দিবস-শ্রম বিস্মৃতি-সলিলে,
ভ্রমিতে-ভ্রমিতে ধীরে, উঠিলাম গিরিশিরে,
বাসনা, জুড়াতে স্রোত-সম্ভূত অনিলে,
কার্য-ক্লান্ত কলেবর, সন্তাপিত মন।

২

রজনীর প্রতীক্ষায় প্রকৃতি সুন্দরী
ললাটে সিন্দুরবিন্দু পরিল তখন,
রবি অস্তমিত-প্রায়, সুবর্ণে অঙ্গিতকায়,
উজলিয়া গগনের সুনীল প্রাঙ্গণ,
ভাসিতেছে স্থানে-স্থানে রক্ত-কাদম্বিনী।

৩

রঞ্জিত আকাশতলে, নীলতরঙ্গিণী
দেখাইছে প্রতিবিম্ব বিমল দর্পণে;
ভাসে তাহে মেঘগণ, কাঁপে তরু অগণন,
নাচিছে হিল্লোলমালা মন্দ-সমীরণে,
বহিতেছে গিরিমূল চুম্বিয়া তটিনী।

৪

মনের আনন্দে গায় বিহঙ্গনিচয়;
সুন্দর শ্যামল মাঠে চরে গাভীগণ;
নিরুদ্বেগে তরুতলে, তটিনীর কলকলে,
গাইছে রাখালশিশু মধুর গায়ন,—
নাহি কোন চিন্তা নাহি ভবিষ্যৎ-ভয়।

৫

নাহি জানে অভাগার অবস্থা কেমন!
নহে ভারতের ভাগ্যে বিষণ্ণ-অন্তর;
কেবা রাজা, প্রজা কেবা, নাহি জানে রাজসেবা
নাহি জানে অধীনতা কেমন নিগড়,
স্বাধীনতা কি রতন, ভাবে না কখন।

৬

স্বদেশের রাজনীতি, শাসন-প্রণালী,
কেবা রাজা, কিবা জাতি, কোথায় বসতি,
কেমনে ভাবতে পশি, দাসত্বে করিল মসি
আর্য-সুত-বীর্য-ভানু, পতঙ্গ যেমতি
ভস্মিল যবল-লক্ষ্মী কি অনল জ্বালি।

৭

শিশুমতি এ সকল নাহি কিছু জ্ঞান,
নাহি ভাবে কিসে হবে দেশের মঙ্গল,
বিধবা কুটুম্ব যারা, তাহাদের অশ্রুধারা
নিরখিয়া কাঁদে বাছা প্রণয়বৎসল;
কিসে দুঃখ দূর হবে চিন্তে না বিধান।

৮

কেবা কৃষ্ণ, কেবা খ্রিস্ট, কেবা রামমোহন
ধর্ম কার, কি প্রকাব, কেন মতান্তর,
কিছুই না ভাবে মনে, পুলকিত দরশনে
অপূর্ব জগতশোভা অতীব সুন্দর,
তথাপি অবোধ শিশু ধর্মের জীবন।

৯

নাহি চাহে ধর্মনীতি ; কখন না যায়
কেশবের সংকীর্তনে, দেবেন্দ্রসমাজে,
করি নেত্র নিমীলন, করি অশ্রু বরিষণ
ডাকে না "দয়াল প্রভু" ; কিংবা দিব্য সাজে
তুলিয়া ধর্মের ধ্বজা পথে না বেড়ায়।

১০

ওই দেখ তরুতলে প্রফুল্ল-হৃদয়
গাইতেছে উচ্চৈঃস্বরে না জানে কি গায়;
লতা-পাতা জড়ো করি, কভু ভাঙি পুনঃ গড়ি,
হাসিতে-হাসিতে দেখ পড়িছে ধরায়,
হায় রে শৈশবকাল সুখের সময়।

১১

চিন্তা কাল-ভুজঙ্গিনী করে না দংশন;
নিরাশ-প্রণয়-দুঃখে, দহে না জীবন;

দুরাকাঙক্ষা পারাবার, বিশাল লহরী তার,
খেলে না হৃদয়ে; আহা! জানে না এখন,
মানব-জনম তার, দাসত্ব-জীবন।

১২

হাস হাস হাস শিশু। নহে দিন দূর,
সংসার-সাগরপারে, বসিয়ে যখন
বিষাদ-তরঙ্গমালা, গনিতে-গনিতে কালা,
হইবে প্রফুল্ল মুখ; জানিবে তখন,
নির্মল শৈশবক্রীড়া সুখের স্বপন।

১৩

আমিও ইহার মতো ছিলাম নির্মল
ছিলাম পরম সুখে সুপ্রসন্ন মনে,
আমার জীবন-কলি, (দিতে সুখে জলাঞ্জলি)
কে ফুটালো, পোড়াইতে ভীম হুতাশনে?
কে সুখ-সাগরে মম, মিশালো গরল?

১৪

কেন বা ফুটিল মম জ্ঞানের নয়ন,
কেনই বিবেক-শক্তি হল বিকশিত,
উথলিতে অভাগার, শোকসিন্ধু অনিবার,
নিজ হীন অবস্থায় করিতে দুঃখিত,
কেনই ভাঙিল মম শৈশব-স্বপন।

১৫

পিঞ্জরে আবদ্ধ যেই বিহঙ্গশাবক,
যে বিধি ফুটায় তার যুগল-নয়ন,
সে বিধি পাষাণ-মনে, ভারত-সন্তানগণে
দিলেন জ্ঞানের নেত্র, দেখাতে কেমন
দাসত্ব-শৃঙ্খলভার, অবস্থা-নরক।

১৬

না জানি কি মন্ত্রে বিদ্যা করিল দীক্ষিত,
যত পড়ি ততো বাড়ে মনের বিষাদ;
ততোই অসুখ মনে, বাড়িতেছে প্রতিক্ষণে
কেন পড়িলাম আহা! একি পরমাদ!
ভাগ্যগুণে সকলি কি ঘটে বিপরীত?

১৭

ভারতের ইতিহাস, শোকের সাগর,
কেন পড়িলাম; আমি কেন পাইলাম
আপনার পরিচয়; আর্যবংশ-কীর্তিচয়
কেন দেখিলাম, আহা! কেন জন্মিলাম
স্বাধীন বংশেতে মোরা অধীন পামর?

১৮

বলো মা ভারতভূমি বলো মা আমায়,
কোথায় তোমার সেই বীর পুত্রগণ?
যাহাদের কীর্তিবলে, তব নাম ধরাতলে,
পূজ্যতম ছিল যেন অমরভবন,
সে সকল পুত্র তব বল না কোথায়?

১৯

তাঁদের সন্তান কিগো আমরা সকল!
আমরা দুর্বল ক্ষীণ পাপিষ্ঠ-হৃদয়!
জননি ভারত-ভূমি, বীর-প্রসবিনী তুমি,
কেমনে পুষিলে হেন ক্ষীণ জীবচয়,
শুকের কোটরে যত শালিকের দল?

২০

কোথায় তোমার সব দুর্লভ ভূষণ,
মুকুতা, প্রবাল, হীরা, সুবর্ণভাণ্ডার?
কোথায় সে কোহিনুর, কোথায় দরিয়ানুর,
কোথায় প্রাচীরমালা, আলোক-আগার,
রত্ন-শিখি-রাজাসন কোথায় এখন?

২১

কোথায় এসব-সোহাগের ধন?
হরিয়াছে জেতৃগণ সকল সম্বল।
কেবল না পারে কাটি, হরিতে উর্বরা মাটি,
আছে স্বর্ণ-প্রসূ ভূমি, আছে হিমাচল,
তাই মানচিত্রে নাম রয়েছে এখন।

২২

সৌভাগ্যের উচ্চতম রত্নসিংহাসনে,
বিরাজিত বীরদর্পে তব পুত্রগণ,

আমরা অভাগাগণ, হারাইয়া সিংহাসন,
কারাইয়া নৈসর্গিক স্বাধীনতা-ধন,
কাঁদিতেছি অনিবার বিদেশি-চরণে।

২৩

কাঁদে হিমাচল যদি কুমারী সহিত,
রোদনধ্বনিতে যদি বিদারি গগন,
অতিক্রমি পারাবার, আমাদের হাহাকার
প্রতিধ্বনি করিবে না ইংলন্ডে কখন,
অরণ্য-রোদন তাহা হইবে নিশ্চিত।

২৪

রে বিধাতঃ!
কি দোষে ভারতভূমি দোষী ও-চরণে?
কেন অভাগিনী সহে এতেক যন্ত্রণা,
ভারত-নিশ্বাসে ভার, দিয়ি যাও সিন্ধুপার,
রানী যিনি, কহ তাঁরে এ সব যাতনা,
কাঁদিবেন দয়াবতী ভারত-রোদনে।

## হৃদয়-উচ্ছ্বাস

*সখি রে!*
কি আর বলিব আমি মরিতেছি মরমে,
বচন না সরে মুখে মরে আছি সরমে।
দিন-দিন, পল-পল, জ্বলিছে বিরহানল
নিবিবে না আর তাহা বুঝি এই জনমে।
প্রিয়সখি, মরিতেছি মরমে।

২

*সখি রে!*
ওই দেখ ফুলকুল ফুটিতেছে কাননে,
নাচিতেছে অনুরাগে সমীরণ-চুম্বনে;
বিহঙ্গিনী ফুল্ল মনে, স্বনাথ বিহঙ্গ-সনে,
বরষি সংগীতসুধা মোহিতেছে শ্রবণে;—
ফুলকুল ফুটিতেছে কাননে।

সখি রে!

যেদিকে ফিরাই আঁখি হেরি তারে নয়নে,
যেইদিকে কান পাতি শুনি তারে শ্রবণে;
নিত্য নয়নের কাছে, তার চিত্র ভেসে আছে,
সে যেন রয়েছে সখি মিশাইয়া জীবনে,—
প্রিয় সখি, মিশাইয়া জীবনে।

৪

সখি রে!

তারে যে পাবার নয় জেনেছি তা অন্তরে;
তবে কেন দিবা-নিশি ভাসি দুঃখ-সাগরে?
ছাড়িয়া গিয়াছে যবে, আর কি আমার হবে,
উড়ে গেলে পাখি পুনঃ ফিরে কি সে পিঞ্জরে?
ওলো সখি, জেনেছি তা অন্তরে।

৫

সখি রে!

গেলে এ বসন্তকাল আবার সে আসিবে,
নীরবি বিহঙ্গকুল পুনর্বার গাইবে;
ফুটিবে কুসুমগণ, বহিবে এ সমীরণ;
কিন্তু সেই পাখি পুনঃ পিঞ্জরে না ফিরিবে,
প্রেম-পাখি পিঞ্জরে না বসিবে।

৬

সখি রে!

শুকাইবে এই ফুল; কিন্তু পুনঃ দেখিবে,
এ ফুল ফুটিয়া পুনঃ সুসৌরভে ভরিবে।
এ হৃদয়ে পুনর্বার, সেই প্রেম-সুধাসার
এই জন্মে প্রিয়সখি আর নাহি বহিবে,
এই জন্মে আর নাহি ফিরিবে।

৭

সখি রে!

কিন্তু সেই প্রেমধারা যেইখানে বহেছে,
গভীর বিচ্ছেদরেখা সেইখানে রহেছে।
এই রেখা চিরকাল, হইবে আমার কাল,
নদী-সহ, নদীরেখা কোথা লুপ্ত হয়েছে,
সখি রে, যথা নদী বহেছে।

৮

সখি রে!

জীবন যাইবে, এ যৌবন তো যেতেছে
ভস্ম হবে এ হৃদয়, এবে দগ্ধ হতেছে।
ক্রমে-ক্রমে এইসব, হবে স্বপ্ন অনুভব,
দেখিতে-দেখিতে সখি অলক্ষিত হতেছে;—
প্রিয়সখি, সকলই যেতেছে।

৯

সখি রে!

বিচ্ছেদ যাবার নহে, বিচ্ছেদ তো যায় না।
প্রেম-সহ এই পোড়া বিচ্ছেদ লুকায় না।
জীয়ন্তে তো না ছাড়িবে, প্রাণান্তেও সঙ্গে যাবে
বিচ্ছেদ যাবার নহে, বিচ্ছেদ তো যায় না,
প্রাণসখি, বিচ্ছেদ লুকায় না।

১০

সখি রে!

যে বিধি চঞ্চল করি প্রেমনিধি গড়িল,
চঞ্চল করিয়া কেন বিচ্ছেদ না সৃজিল?
লোকে বলে ফুলবাণ, সে কি এত খরশান?
ফুলবাণ সখি মম মরমে কি পশিল?
ফুলবাণে এত ব্যথা জন্মিল?

১১

সখি রে!

কিসের সে ফুলবাণ, কবিদের কল্পনা।
ফুলবাণে হৃদয়ে কি জন্মে এত বেদনা!
নিরখি কুসুমবন, মনে পড়ে প্রিয়জন,
স্মৃতিবাণে হৃদয়েতে বাড়াইছে বেদনা,—
ফুলবাণ কবিদের কল্পনা।

১২

সখি রে!

দিবানিশি তারি স্মৃতি হৃদয়েতে জাগিয়ে;
অবলার মনোদুখ অনিবার বাড়িছে।
যত চাহি ভুলিবারে, ততো মনে পড়ে তারে
ততোই বিচ্ছেদানল বেগে জ্বলে উঠিছে,
প্রিয়সখি, অবলারে দহিছে।

## বুড়া-মঙ্গল

১

ঢাল সুরা ঢাল, ঢাল গো ইয়ার,
ঢাল গো আবার, ঢাল পুনর্বার,
দিব আজি সুখ-সাগরে সাঁতার,
ঢাল সুরা ঢাল, ঢাল গো আবার।

২

লও গ্লাস করে লও সমুদয়।
"বিজয়নগর-অধিপতি-জয়,"—
গাও এক স্বরে; গাও বন্ধুচয়,—
"জয়-জয় কাশীনরেশের জয়"।

৩

হাসে বারাণসী, নাচে ভাগীরথী,
মলয়ামারুত দেয় প্রেমারতি,
বসন্তের রাজ্য, রানী আজি রতি,
বুড়া-মঙ্গলেতে সুরা ভাগীরথী।

৪

ঢাল ব্রান্ডি ঢাল, দূর করো সেরি,
লও গ্লাস করে নাহি সহে দেরি,—
বাহবা-বাহবা এই কি গো হেরি
অগ্নিময়ী আজি স্রোতকুলেশ্বরী!

৫

বুঝি যত মূর্খ ধেনোমাতাল,
জাহ্নবীর জলে দিয়াছে অনল;
হবে আমাদের জলের অকাল,
ঢাল ব্রান্ডি ঢাল, দ্রুত হস্তে ঢাল।

৬

কিবা শোভা আলো তরঙ্গে নাচিয়া,
প্রতিবিম্বে শত সহস্র হইয়া;
যেন একখণ্ড আকাশ খসিয়া,
বারাণসীঘাটে রয়েছে ভাসিয়া।

৭

শতেক তরণী একত্রে গ্রথিত,
ফরাসে, চেয়ারে, ঝাড়েতে ভূষিত,
আতরে-গোলাবে দিক্ আমোদিত,
বামাকণ্ঠস্বরে শ্রবণ মোহিত।

৮

উঠিল সংগীত-স্বর-লহরী,
এ পরান-মন লইল হরি,
উঠিলাম বেগে লম্ফ ত্যাগ করি,
"বিজয়নগর" তরণী উপরি।

৯

সুবর্ণ-মণ্ডিত কৌচ-আসনে,
"বিজয়নগর" স্বয়ং আসীন,
গৌরাঙ্গ গৌরবে সোনার বরনে,
কারুকার্য সব হয়েছে মলিন।
আশেপাশে গুটিকত ইংরাজ
মনের আনন্দে করিছে বিরাজ।

১০

উত্তরে যতেক গায়িকার দল,
পেশোয়াজ অঙ্গে করে ঝলমল,
গোলাপ-অপরাজিতা-বিম্বফল,
একাধারে যেন বিরাজে সকল।
দক্ষিণে তেমনি মোসাহেব-থানা
সাজায়ে রেখেছে চিড়িয়াখানা।

১১

সম্মুখে সৈরিন্ধ্রী, ভ্রাতা পঞ্চজন,
বসে অপমানে বিষণ্ণ বদন;
থেকে-থেকে ভীম করিছে গর্জন,
কাঁপিতেছে গঙ্গা, পৃথিবী, গগন।
হতেছে বিরাটপর্ব অভিনয়
নিতান্ত অসভ্য কিন্তু সমুদয়।

১২

ভীমের ভৎর্সনা শুনিয়া শ্রবণে
না জানি কি ভাব উথলিল মনে,
উড়িল মানস, স্থির নয়নে
চাহিয়া রহিনু শূন্য দরশনে;—
তটিনীতরণী, আলো রাশি-রাশি
ঘুরিতে লাগিল, পুরী-বারাণসী।

১৩

না জানি এভাবে ছিনু কতক্ষণ,
কাল-পরিমাণ নাহিকো স্মরণ।
একটি বাসনা বিদ্যুৎ-মতন,
উদয় হৃদয়ে হইল তখন।
ইচ্ছা হল বলি হাত দিয়া বুকে,
"বিজয়নগর" নৃপতি-সম্মুখে।

১৪

ছি-ছি মহারাজ, কি বলিব হায়!
খেদে এই বুক বিদরিয়া যায়,
তোমাকে নৃপতি কিসে শোভা পায়,
এসব আমোদ বলো না আমায়?
ও পাষাণ-মুখে হাসিছ কেমনে?
সহিছো কেমনে ও পাষাণ-মনে?

১৫

শুন মহারাজ ভীমের গর্জন,—
"দিব প্রতিফল কীচকে, রাজন্!
মারিব পাপিষ্ঠে, বধিব জীবন,
এত অপমান, পাণ্ডুর নন্দন!
দাও অনুমতি, দাও মহারাজ,
জ্বলিছে হৃদয় নাহি সহে ব্যাজ"।

১৬

"দেখো পরাধীনা কৃষ্ণার বদন
অপমানে আহা! মলিন কেমন!
দেখো-দেখো তার সজল নয়ন
নিস্তেজ, নিরাভা, করুণ-দর্শন।

একে পরাধীনা তাহে অপমান,
কত সবে আহা অবলার প্রাণ"!

১৭

একে পরাধীন, তাহে অপমান,
কত সবে বলো আমাদের প্রাণ!
একে পরাধীনা, তাহে অপমান,
কত সবে আহা, ভারতের প্রাণ!
নাহি ভীমসেন, হতভাগিনীর
করিতে উদ্ধার, নাহি কোন বীর?

১৮

কি ছাই দেখিছ? কি ছাই হাসিছ!
কাহাদের এই বীরত্ব দেখিছ?
একবারও কি মনেতে ভাবিছ
কাহাদের এই বীরত্ব দেখিছ?
ভারত এদের ছিল একদিন,
ভারত তখন আছিল স্বাধীন।

১৯

এদের সন্তান তুমি মহারাজ;
ইহাদের প্রজা ভারত-সমাজ;
আজি সে ভারতে যবনের রাজ,
মোসাহেব রূপ তুমি মহারাজ।
এই তুমি, ওই পঞ্চ সহোদর,
এ চিত্রে, ও চিত্রে, কতই অন্তর!

২০

এই বীরমূর্ত্তি ভীম দুর্ব্বিজয়,
এই কাপুরুষ রমণী-হৃদয়;
ও হৃদয় হয় পাঞ্চজন্যে লয়,
বামাকণ্ঠ-স্বরে এই মুগ্ধ হয়;
ওই করে শোভে তীক্ষ্ণ অস্ত্রদল,
এই করে, মরি, ফর্‌সির নল!

২১

অপমানে ক্ষত শার্দ্দূলের-প্রায়,
তর্জ্জনে-গর্জ্জনে পৃথিবী কাঁপায়,

তোমরা বসিয়া যবন-ছায়ায়,
শত অপমান সহ পায়ে পায়।
সব ছেড়ে দিয়ে করেছ বিহিত
সম্মানের যুদ্ধ জুতার সহিত।

২২

চিরপরাধীনা ভারত দুঃখিনী
ঢালিতেছে আহা! দিবস-যামিনী,
শ্রবণে তোমার, দুঃখের কাহিনী,
কেমনে শুনিছ বলো নৃপমণি?
ভারতের আহা! এই হাহাকার
বারেক পশে না শ্রবণে তোমার?

২৩

কৃতঘ্ন আমরা হব না কখন,
কৃতজ্ঞতা এই ভারতজীবন;
মাগিব সতত ঈশ্বর-সদন,
অখণ্ড হউক ইংলন্ড-শাসন।
লুটাব পড়িয়া বিরাটের পায়,
কীচকাপমান সহা নাহি যায়।

২৪

ফেলো মুখনল, উঠ মহারাজ,
ত্যজে এ আয়াস, লও বীর-সাজ,
পশ গিয়া বেগে ইংলন্ড-সমাজ,
যথা মহারানী করেন বিরাজ।
করি জোড়পাণি মহারানী-কাছে,
বলো গিয়া সব যাহা আছে মনে।

২৫

বলো গিয়া তাঁরে—"ভারত ভাণ্ডার,
উত্তর গোগৃহ হলো ছারখার,
সঙ্গে দেও এক কুমার তোমার,
পলকে অরাতি করিব সংহার।
দেখাব এমন মোহিনী কৌশল,
মূর্ছা হবে "মেও" "টেম্পলে"র দল।

২৬

দুঃখে-কষ্টে গিয়া এই বারোমাস,
ঘুচিয়াছে এবে অজ্ঞাত নিবাস;
জ্ঞানের আলোকে, হৃদয়-আকাশ,
নাশিয়া অজ্ঞান করেছে প্রকাশ;
দেও অনুমতি শাসি নিজদেশ,
পারি কি না পারি দেখ সবিশেষ"।

২৭

ঝম্-ঝম্ করি ব্যান্ডে যেমন,
জয় "ভিকটোরিয়া" বাজিল তখন,
উল্লুক-আকৃতি ভল্লুক-নয়ন,
মোসাহেব-বেশী বিকটদর্শন,
জনৈক বাঙালি আসিল নিকট,
অপমানভয়ে দিলাম চম্পট।

২৮

হয়েছে তখন চন্দ্রের উদয়,
নিশিশেষে ধীরে বহিছে মলয়,
বামাকণ্ঠস্বর মধুরতাময়;
বহিতেছে গঙ্গা তানে হয়ে লয়।
শুনিতে উদাসীন প্রাণ।
কাশীর প্রসিদ্ধ "ময়না"র গান।

২৯

নাচিছে "ময়না" মদন-মোহিনী,
আলোকিয়া কাশী-নরেশ-তরণী;
ওই করপদ্ম বিকাশে এখনি,
এই পেশোয়াজে চারুচন্দ্রাননী
ঢাকিছে বদন, আবার এখন
বিকাশিছে দেব-দুর্লভ-দশন।

৩০

গাইতেছে, স্বর-লহরী চঞ্চল
ব্যাপিতেছে নৈশ গগন, ভূতল;
কাঁপিতেছে ভ্রূ, নেত্র অচঞ্চল;
নাচিতেছে নেত্র, স্থির ভ্রূযুগল;
এক নেত্রে অশ্রু-মুক্তা সুশোভিত,
অন্য নেত্র দেখ হাসিতে রঞ্জিত।

৩১

কি আশ্চর্য মরি স্বর প্রকম্পন,—
এই গর্জ্জিতেছে মেঘের গর্জ্জন,
পরক্ষণে প্রেম কোমল তেমন,
পরক্ষণে পুনঃ করহ শ্রবণ,
আধ-আধ স্বর, বিরহে কাতর,
দু-নয়নে অশ্রু ঝরে দর-দর।

৩২

কেমন সংগীতে বিজলি দেখিয়া,
চিত্রবৎ আহা! আছে দাঁড়াইয়া!
চিত্রকর হলে, তুলি ধরিয়া,
লইতাম এই মুরতি আঁকিয়া।
না জানি কি সুখ, হায় রে, তাহার,
এমন ময়না পিঞ্জরে যাহার।

৩৩

কত রাজরার প্রেমের শিকল,
কেটে ফিরে এই ময়না চঞ্চল।
পাছে বিধাতার সৃষ্টির কৌশল,
না দেখিতে পায় মনুজ সকল,
তাই এ ময়না উদ্যানে-উদ্যানে,
ব্যাধ বধে ফিরে কটাক্ষ-বাণে।

৩৪

নাচ রে ময়না! নাচ রে আবার!
দুই কর তুলি নাচ আর-বার!
চন্দ্রানন হতে ঢাল একবার,
ঢাল রে সংগীতে অমৃতের ধার!
কি কটাক্ষ! হল জেনেছি এবার,
কাশী-নরেশের হৃদয় বিদার।

৩৫

কাশী-নরেশ। এ পদ্ধতি হায়।
বল মহারাজ কে দিল তোমায়?
যার ঈশ তুমি সে নর কোথায়,
ইংরাজের রাজ্য কাশী সমুদয়?

অর্থহীন এই পদ্ধতি তোমার,
মাথা নাহি যার মাথাব্যথা তার।

৩৬

বাঁচলেম বাপু! শূন্য সিংহাসন,
যাহাতে স্বাধীন ছত্রধরগণ
বিরাজিত, কাশী-নরেশে এখন
কলুষিত করি নাহি প্রয়োজন।
এই সিংহাসন, সিংহের আসন,
শৃগালেতে শোভা হবে না কখন।

৩৭

বাসনা একটি পুতুল আনিয়া,
শূন্য সিংহাসনে রাখি বসাইয়া।
তা হইলে গঙ্গা-সলিলে ভাসিয়া,
তা হইলে এই আগুনে জ্বলিয়া,
এতগুলি অর্থ বছর-বছর,
পূর্ণ করিবে না পাপের উদর।

৩৮

কি বলিব এই অর্থে, হে রাজন্!
বাঁচিত সহস্র দুঃখীর জীবন।
সহস্র দরিদ্র-দীন বাছাগণ,
পেতো বিনিময়ে বিদ্যারূপ-ধন।
কত অশ্রুধারা হইত মোচন,
কত শুভ-কার্য হইত সাধন।

৩৯

যেমতি ভারতে পুরাকালে হায়,
শোভিত আসর আলোক-মায়ায়,
যেমতি গাইত গীত গায়িকায়,
পুরিয়া যামিনী সংগীত-সুধায়;
সেই নৃত্য-গীত রয়েছে সকল,
কিন্তু কোথা গেল সেই বীর্য-বল।

৪০

ঢাল সুরা ঢাল, ঢাল পুনর্বার,
সে-সব কথায় কাজ নাহি আর;

আজি বারাণসী আমোদ বাজার,
ঢাল সুরা ঢাল, ঢাল আর-বার,
সুখের যামিনী হল অবসান?
বুড়ো-মঙ্গলের বাহিরিল প্রাণ।

## কি লিখিব?

১

কি লিখিব? আশৈশব যারে মনেপ্রাণে
বসিয়াছি ভালো, সেই কুসুমে কামিনী
সহস্র যোজন দূরে, বিরলেতে অন্তঃপুরে,
স্মরণ করেছে আজি শৈশব-সঙ্গিনী।

২

কি লিখব? সুকুমার শৈশব সময়ে
নিরমল চিত্ত যবে, হৃদয়-উদ্যানে
যে কুসুম সুকোমল, বিরাজিত অবিরল,
হেরে সুমধুর হাসি, হাসিতাম প্রাণে।

৩

নিদারুণ দেশাচার উপাড়িয়া বলে,
অপর অদৃষ্ট ক্ষেত্রে করিল রোপণ;
এই জনমের মতো, সে আশা হয়েছে হত,-
কি লিখিব? আমার সে শৈশব-স্বপন!

৪

স্থানান্তরে মনান্তর হইয়াছে তার
ভেবেছিনু মনে, আমি পাইব না তারে;
একি শুনি পুনর্বার, এখনও সে আমার,
কি লিখিব? আমার সে প্রেম-প্রতিমারে!

৫

লিখিয়াছে—'পার তুমি ভুলিতে আমায়
আমি পারিব না কভু ভুলিতে তোমায়',—
ঘুচিল সন্দেহ মম, আমার জীবন-সম
আছে মম; তবে কেন কি লিখিব তারে!

কি লিখিব? এই লিখি,—জীবন-প্রতিমে?
দীর্ঘকাল পরে আজি কি ভাবিয়া মনে
নিস্তেজ অনল মম, করিলে হে উদ্দীপন,
অমৃত সিঞ্চনে কেন দহিলে জীবনে?

৭

সময়েতে যে আঘাত সহেছিনু প্রাণে,
আজি সে বেদনা মম হয়ে উত্তেজিত,
কি যন্ত্রণা মরমেতে, সেই অস্ত্র লিখা হতে,
ছুটিতেছে বেগভরে জীবন-শোণিত।

৮

কতদিন কত বর্ষ হইয়াছে গত,
এখনও বোধ হয় সকলি নূতন;
যেই প্রেম স্রোতস্বতী, হয়েছিল মৃদুগতি
আজি তার স্রোত-বেগ দুর্বার-ভীষণ!

৯

না পারি সহিতে এই হৃদয়-উচ্ছ্বাস,
দুর্নিবার স্রোতধারা, বিদারিছে বুক,
কর্মনাশা সেতুপরে দাঁড়ানু বিষাদভরে,
অধোদৃষ্টি, স্থিরনেত্র, অবনত মুখ।

১০

স্মৃতি-দূরবীক্ষণে, মানস-নয়নে,
বিগত জীবন-দৃশ্য সুদূর-সুন্দর,
দেখিলাম কিছুক্ষণ, কি হইল দরশন?-
কোমল সুবর্ণ অঙ্গ, পাষাণ অন্তর!

১১

করাল কালের ঢেউ, অবস্থা তুফান,
কত শত আশা-পোত বিস্মৃতি-সাগরে
করিয়াছে নিমগন, নাহি তার নিদর্শন,
কিন্তু সেই প্রেমমূর্তি রহেছে অন্তরে।

১২

বিপদে, সম্পদে, কিবা সুদূরে, নিকটে,
রাজকার্যে, কি জাগ্রতে, শয়নে, স্বপনে,

দেখিয়াছি অনিবার, নাহি জানি কতবার,
বিসর্জ্জন করে পুনঃ তুলেছি যতনে।

১৩

কৌতুকে কল্পনা করে পরিণয়-হার,
পরায়েছি কতবার গলায় তাহার;
যথায় যেভাবে থাকি, তাহারে হৃদয়ে রাখি,
বলেছি সতত এই প্রতিমা আমার।

১৪

পূজিয়াছি চিরদিন সোনার মুরতি,
কোমল অন্তর তার, এই ছিল আশা,
এই প্রেম-প্রবাহিনী, সুধাময় সুরধুনী,
কে জানিত হবে শেষে নদী কর্মনাশা?

১৫

কিন্তু তারে মিছে দোষী, দোষী দেশাচার,
দোষী এ বাঙালি জন্ম, দোষী এ ভারত।
পিতামাতা অবিচারে, বিসর্জ্জিল অবলারে
পাপের অনলে, আহা দেখালো কুপথ।

১৬

দহিয়া-দহিয়া সেই বিষম আগুনে,
তরল হৃদয় তার হয়েছে পাষাণ,
কারো মূর্তি কদাচিত, হইবে না মুদ্রাঙ্কিত,
কোমল হৃদয় এবে বিকট শ্মশান।

১৭

সুকুমার প্রেমলতা এমন পাষাণে,
জন্মিবে না কোনকালে; হায় রে অবলা!
এমন অমূল্য ধন, কিসে দিয়ে বিসর্জ্জন,
রহিয়াছ সুখে, পাপ-নেশায় বিহ্বলা।

১৮

বলো প্রিয়ে! এ জীবনে কি সুখ তোমার?
এ বিস্তীর্ণ বিশ্বরাজ্যে নাহি একজন,
আমার বলিয়ে যারে, বরিবে প্রণয়-হারে
প্রদানিবে যাহারে হৃদয়-সিংহাসন।

১৯

ঊনবিংশতি বর্ষ প্রায় সমাগত,
বলো প্রিয়ে এ বয়সে ভ্রমেও কখন
নিরমল ভালোবাসা, বিশুদ্ধ প্রণয়-আশা,
দিয়াছে কি কোনজন, পেয়েছ কখন?

২০

সংসার কুহক যদি সত্য বুঝে থাকি,
"আমার" শব্দেতে সর্ব সুখ-পরিণত;
সে আমার, আমি তার, ইহা মনে আছে যার,
আবির্ভাব স্বর্গসুখ চিত্তে অবিরত।

২১

ছেড়ে দাও জীবনের শৈশব সময়,
যুবতী জীবন পেয়ে বলো না আমায়,
প্রকৃত প্রণয়সুখ, আনন্দে ভরিয়া বুক,
লভেছ কি একদিন লইয়া কাহায়?

২২

মনে কর বারেক সে শৈশব সময়,
শৈশব-সখায় তব আছে কি হে মনে?
কত কথা দুইজনে, প্রেম-উচ্ছ্বসিত মনে,
কহিয়াছি, শুনিয়াছি বসিয়া বিজনে।

২৩

নহে একদিন—কিবা নহে একমাস,
এইরূপে কত বর্ষ হইয়াছে গত;
একদিনে সে সময়, হতো নাকি সুখোদয়,
ভুলেছ কি এবে সব স্বপনের মতো?

২৪

যে মনে তোমায় ভালোবাসিয়াছি আমি,
নিরমল, পাপশূন্য, পাপ-আকাঙ্ক্ষায়
নহে কলুষিত তাহা তুমি কি জান না আহা!
ভালোবাসা-তরে ভালোবেসেছি তোমায়;

২৫

এমন সে ভালোবাসা—প্রতিদান তার
চাহি নাহি, চাহিব না নিকটে তোমার!

নিজ মনে নিজে সুখী, কি বলিব শশিমুখি।
অবিচল প্রেম প্রিয়ে! অন্তরে আমার।

২৬

এই বহে কর্মনাশা, ক্ষীণ-কলেবরা,
অত্যল্প জীবন, কিন্তু বন্ধ কর তারে,
আশু হবে সুগভীর, ভেসে যাবে দুই তীর,
ভেসে যাবে ধরাতল প্লাবন-আসারে।

২৭

তেমতি প্রণয়-স্রোত কর অবিচল,
মুহূর্তে পূর্ণিত হবে হৃদয়-ভাণ্ডার;
প্রণয়ে পূরিবে ধরা গগন হইবে ভরা,
অবিচল প্রেম-স্বর্গ—কেন বলি আর?

২৮

বিহ্বলা যুবতী-মূর্তি হোক না যাহারা,
সরলা-কোমলা সেই 'বালিকা' আমার;
সেই মূর্তি চিরদিন, থাকিবে হৃদয়াসীন,
প্রদানিব চিরদিন প্রীতি-উপহার।

২৯

চাহি না যুবতী-মূর্তি 'বালিকা-আমার।
সুন্দর সরল হাসি মাখিয়া অধরে,
সুন্দর-সরল দৃষ্টি, শীতল প্রণয়-বৃষ্টি,
করে যাতে, সেই মূর্তি জাগিবে অন্তরে।

৩০

সেই রূপে আজি মম চিত্ত পরিপ্লুত,
এই কর্মনাশা-জলে দেখি পরিষ্কার,
মনে রেখো প্রিয়তমে, আমি যে রাখিব মনে,
তুফান বহিছে হৃদে, কি লিখিব আর?

## বাঙালির বিষপান

প্রয়োগ

১

বহিছে পবন স্বনিয়া-স্বনিয়া,
নিশ্বাসিছে তরু থাকিয়া-থাকিয়া,
উপর-আকাশে যেতেছে ভাসিয়া
নিবিড় জলদ, দিক আঁধারিয়া।

২

বহিছে পবন স্বনিয়া-স্বনিয়া,
ঝর-ঝর-ঝরে বরিষার জল;
পবন-পরশে বিরহীর হিয়া
বিরহ-অনলে জ্বলিছে কেবল।

৩

বিরহীর হিয়া জ্বলিছে কেবল,
যত ঝরিতেছে বরিষার জল;
বিরহীর হিয়া জ্বলিছে কেবল,
যতই বিদ্যুৎ করে ঝল-মল।

৪

গগনে জলদে গরজে গম্ভীর,
বহিছে জলার্দ্র শীতল পবন;
উথলিয়া ঢেউ প্রেম-জলধির
চাহে বিদারিতে হৃদয়-গগন।

৫

কোথায় গেলাস—ঢাল ব্রান্ডি, ঢাল,
নিবাইতে এই হৃদয়-উচ্ছ্বাস;
এমন ঔষধ—হেন মায়া-জাল—
মহৌষধি এই ব্রান্ডির গেলাস।

বিরাম

৬

ঢাল ব্রাণ্ডি, ঢাল,—যত পার খাও।
লুপ্ত হোক ভবে বাঙালির নাম!
দাসের জীবনে কি কাজ?—ডুবাও
সুরাপাত্র-মাঝে ধর্ম-অর্থ-কাম।

প্রয়োগ

৭

এখনো প্রিয়ার বদন-কমল
পড়িতেছে মনে; নয়ন-যুগল—
বিদায় কালের সে চিত্র সজল,
চারিদিকে শুধু নিরখি কেবল।

৮

ঢাল ব্রাণ্ডি, ঢাল—ঢাল আর-বার;
এ যাতনা প্রাণে নাহি সহে আর;
কেন মনে পড়ে আবাব-আবার!
কেন শুনি সদা বচন তাহার?

৯

আবার, আবার, ঢাল ব্রাণ্ডি, ঢাল;
আর না—ঢের—হয়েছে এবার,
ঘুরিতেছে ধরা, আকাশ, পাতাল,
উথলিছে চিত্তে সুখ-পারাবার।

১০

যা বলে বলুক নির্বোধ চাষায়,
এমন জিনিস নাহিকো ধরায়;
ব্রাণ্ডি না থাকিলে, জ্বলিত সদায়,
মানব-জীবন দুঃখের শিখায়।

১১

সুখ যাহা বলো,—সে কথার কথা,
দেখেছ কি কেহ? পেয়েছে কখন?
আকাশকুসুম—মুকুতার লতা—
জীবনেতে মৃগতৃষ্ণিকার ভ্রম?

১২

ওই আকাশের নীলিমা-মতন,
দুঃখই জীবন-স্থিতি ও বিস্তার;
সুখ যাহা বলো, বিদ্যুৎ যেমন,
বাড়ায় দ্বিগুণ নীলিমা তাহার।

১৩

ওই নরপতি বসে সিংহাসনে,
মাথায় মুকুট, রাজদণ্ড করে;
ওই যে ভিক্ষুক অবসন্ন মনে;—
উভয় সমান অসুখী অন্তরে;—

১৪

তারতম্য এই—ক্ষুধায়, তৃষ্ণায়,
ভুলিবে দরিদ্র, নিশীথে নিদ্রায়;
কত নরপতি সে সময়ে, হায়!
নীরবে ভিজাবে অশ্রুতে শয্যায়!

১৫

আজি সিংহাসনে—ধরার ঈশ্বর,
কালি রণাঙ্গনে—করেতে শৃঙ্খল;
গত ফ্রেঞ্চপতি,—'সিডন'-সমর—
স্মরি কার নাহি ঝরে অশ্রুজল?

১৬

নাহি রাজ্যে সুখ;—নাহি সুখ ধনে;
ধনে ধন-তৃষ্ণা বাড়ে নিরন্তর;
চাতকের মতো শত বরিষণে,——
কোথা সুখ?—শুধু তৃষ্ণায় কাতর!

১৭

পুরাকালে এই তৃষ্ণা-অবতার,
সমগ্র পৃথিবী জিনি, বাহুবলে,
"নাহি রাজ্য ভবে, কি জিনিব আর?"—
বলিয়া, ভাসিল নয়নের জলে।

১৮

খোল ইতিহাস—জীবন-কানন,
বলো প্রবেশিয়া তাহার ভিতরে,

আছে কোন্ ফুল—কোন্ পুণ্যবান—
পশে নাহি কীট যাহার অন্তরে?

১৯

নাহি সুখ তবে এই ধরাতলে,
নাহি সুখ এই মানব-জীবনে;
আপন অবস্থা এই ভূমণ্ডলে,
নহে সুখকর, কাহারো নয়নে।

২০

বিশেষ বাঙালি চিরপরাধীন,
দাসত্ব-জনম দাসত্ব-জীবন;
হইবে জীবন দাসত্বে বিলীন,
দাসত্ব যাহার অদৃষ্ট-লিখন।

২১

ইহাদের, আহা! কি সুখ ভূতলে?
যেই ইন্দ্রজাল, দুঃখের জীবন
কার সহনীয় মানবমণ্ডলে?
শৌর্য, বীর্য, অসি, রাজ্য, সিংহাসন।

২২

নাহি ইহাদের; নাহি অনেকের
ঘরে অন্নজল; কি বলিব আর?
বাঙালি-জীবন-শোক-সমুদ্রের
কেমনে গনিব লহরী অপার?

২৩

পূজে সারাদিন প্রভুর চরণ,
যবে মৃতপ্রায় ফিরে আসি ঘরে;
ধরাতলে, আহা! কি আছে এমন,
জীবনের সাধ জন্মায় অন্তরে?

২৪

কি আছে এমন পারে ভুলাইতে
বিদেশিনী সেই প্রিয়ার বদন?
এমন কিছুই নাহি পৃথিবীতে,
যতক্ষণ নাহি পাসরি আপন।

২৫

. কিসে তব বলো আপনা পাসরি?
ডুবাই জীবন বিস্মৃতি-সাগরে?
কিসে ধরা-দুঃখ সব পরিহরি,
লভি স্বর্গ-সুখ প্রফুল্ল অন্তরে?

২৬

ব্রাণ্ডি;—ব্রাণ্ডি বিনে, কিছু নাহি আর
অধীনতা-দুঃখ করিতে বিনাশ,
চিত্তে স্বাধীনতা করিতে সঞ্চার;
মহৌষধি এই ব্রাণ্ডির গেলাস!

বিরাম

২৭

দাসত্ব-জ্বালায় মরিবারে চাও?
মরিবার তরে খুঁজিছো গরল?
ঢাল এই বিষ—অধঃপাতে যাও!
এ জ্বলন্ত বারি—তরল অনল।

২৮

জ্ঞান, বুদ্ধি, লজ্জা, ভরসা, বিশ্বাস,
নীতি, ধর্ম, সত্য, জাতীয় গৌরব,
এই বিষ-তেজে হইবে বিনাশ।
একা সুরা বঙ্গে বিনাশিবে সব!

২৯

এই তব ধার্য—এতেই গৌরব,
কোথা চন্দ্রগুপ্ত? কোথা হর্ষরাজ?
যশ, কীর্তি, বুদ্ধি—মিছা কথাসব;
ঢাল ব্রাণ্ডি—করো পুরুষের কাজ।

প্রয়োগ

৩০

আবার, আবার, ঢাল ব্রাণ্ডি ঢাল;
ঢের—সব দুঃখ ভেসেছে এবার;
ঘুরিতেছে ধরা, আকাশ, পাতাল,
উথলিছে চিত্তে সুখ-পারাবার।

৩১

বম্ ভোলানাথ! হর-হর-হর,
তুমি বিনে প্রভু, এই ভূমণ্ডলে
সুরার মাহাত্ম্য, অহে সুরেশ্বর,
কেমনে বুঝিবে নশ্বর সকলে?

৩২

সুরা হতে সুর, সুরপতি শুনি;
অসুর, অসুর সুরার বিহনে;
সুরা হতে মর্ত্যে নাম সুরধুনী,—
পতিত-পাবনী বিখ্যাত ভুবনে।

৩৩

বম্-বম্-বম্, হর-হর-হর,
মত্ত—দেবগণ সুরার লাগিয়া;
অনাদি, অনন্ত, সৃষ্টির ঈশ্বর,
কারণ-সাগরে ছিলেন ভাসিয়া।

৩৪

সুরা হতে সৃষ্টি;—গোলাপি নেশায়,
শত সৃষ্টি পারি সৃজিতে হেলায়;
মধ্যম নেশায়—সৃষ্টি স্থিতি পায়;
প্রলয় কেবল, অধিক মাত্রায়।

৩৫

কোথাকার শশী কোথা গিয়া পড়ে,
পৃথিবী উপরে, নিচে নভস্থল ;
ঘোরে চরাচর চক্রের উপরে,
গিরি হয় নদী, সমুদ্র ভূতল!

৩৬

বম্-বম্-বম্, হর-হর-হর,
সুরাসুরে দ্বন্দ্ব সুধার লাগিয়া;
শঙ্কর-ঝাপটে কাঁপি থর-থর,
সুধাভাণ্ড দিল মোহিনী ফেলিয়া।

৩৭

ফ্রেঞ্চ পুণ্যভূমে সে ভাণ্ড পড়িল;
মর্ত্যে ব্রান্ডি নামে বিখ্যাত হইল;

অধীনতা-দুঃখে—পবিত্র সলিল—
তারিতে বাঙালি, বঙ্গেতে আসিল।

৩৮

সঙ্গে তুমি—তুমি কে? যম? কি ভয়!
জানি আমি ব্রাণ্ডি তব উপাদান;
যেই বিষাধার বাঙালি-হৃদয়,
এই বিষ তাহে অমৃত সমান।

৩৯

শত মৃত্যু যার মুহূর্তে সঞ্চার,
এক মৃত্যু তার কাছে কোন্ ছার!
এক যম তুমি—কি ভয় তোমার!
শত যম আছে উপরে আমার।

৪০

ঢাল ব্রাণ্ডি ঢাল, ঢাল আর-বার,
জ্বলিতেছে বুক!—হতেছে অঙ্গার,
জেতৃপরাজিতে সমান বিচার,
মাতর্ব্রাণ্ডি! যেন থাকে অনিবার!

## আমার সংগীত

১

কি!—
গাইব না কেন?—অবশ্য গাইব।
গায় নাকি কভু সুস্বরবিহীনে?
হরিষে, বিষাদে,—প্রণয়ে, বিরহে,—
শোকে, সুখে, হায়! হলে উচ্ছ্বসিত
হৃদয় তাহার? ছুটিলে, হায় রে,
মানব-হৃদয়ে ভাবের প্রবাহ?

২

আসিলে বরিষা, সলিল-প্রবাহে
হয় না কি শুষ্ক পর্বতবাহিনী,
কলকল্লোলিনী,—কূলবিপ্লাবিনী?

আসিলে বসন্ত, গোলাপের সনে
ফুটে না কুফুল, কুসুম-কাননে?
গায় না কি কাক কোকিলের সনে?

৩

হায়, এই জড়-অজড় জগতে,
কে বলো নীরব? গাইছে সকল।
গর্জিছে জলধি, মন্দ্রিছে জীমূত,
ডাকে পশু, গায় বিহঙ্গ-নিকর।
আমি নর কেন নীরবে থাকিব?
গাইব না কেন?—অবশ্য গাইব।

৪

"গাও তুমি; কিন্তু শুনিবে না কেহ,
ঋষভ-কণ্ঠের নির্ঘোষ তোমার";—
বলিতেছ তুমি? শুনিও না তুমি
সংগীত আমার। ডমরু-নিনাদে
নাচিবে ভুজঙ্গ ফণা আস্ফালিয়া;
পশিবে মণ্ডূক সভয়ে বিবরে।

৫

মন্দ্রিলে জীমূত; ঘোর গরজনে
গায় গিরি; নাচে গায় পারাবার;
হাসে "বিদ্যুদ্দাম ঝলকে-ঝলকে"
সে রণ-সংগীতে, মরি, হাসি পায়,—
ফুলি অভিমানে উড়ায়ে পেখম,
নাচে সগরবে নির্লজ্জ শিখিনী!

৬

আজি বঙ্গদেশ নির্লজ্জ শিখিনী,
তুমি এক ক্ষুদ্র চন্দ্রক তাহার;
মুহূর্ত ঝলসি দর্শক-নয়ন,
ষাটি কোটি পুচ্ছে—পশিবে আবার।
তব তরে নহে মম এ সংগীত,
তব নাট্যশালা—ওই সুসজ্জিত!

৭

গাইছে রমণী, শুনিছে রমণী,
নাচিছে রমণী, দেখিছে রমণী,

রমণীর নৃত্য, রমণীর গীত;
রমণীর রাজ্য, রমণী-শাসিত;
প্রমীলার পুরী আজি বঙ্গদেশ!
মম এ সংগীত-বিড়ম্বনা শেষ।

৮

যথায় আদর কোকিলা-কণ্ঠের;
অবশ পুরুষ দেয় করতালি
রমণী-ব্যায়ামে,—জঘন্য খেমটায়;
যথায় দাসত্ব-শৃঙ্খল-শিঞ্জিত;
লক্ষ্ণৌ চেয়ে, (লক্ষ্ণৌ) টপ্পার আদর;
তথা এ সংগীত, মানি—হাস্যকর।

৯

গর্জেছিল এই সংগীত আমার,
পাঞ্চজন্যে মহাকুরুক্ষেত্র-রণে;
শিঞ্জিনী-শিঞ্জনে, অস্ত্রের ঝঞ্জনে,
রথের ঘর্ঘরে, ঘোর সিংহনাদে।
সেই সংগীতের হইয়াছে, হায়।
শেষ তান লয় 'চিলেন্‌ওয়ালায়'।

১০

আজি সেই বীর সমাধি-ভবনে
জাগিবে কি সেই সংগীত আবার?
এই রাশিকৃত শীতল অঙ্গারে
এক কণা অগ্নি হবে কি সঞ্চার?
লৌহে লৌহে হয় অগ্নি উদ্‌গিরণ;
লোহায়, অঙ্গারে?—ভস্মের নির্গম!

১১

ভস্মরাশিময় আজি এ ভারত,
কে শুনিবে বীর-সংগীত আমার?
কি আছে ভারতে, গাইবে যে কবি,
ঢালিয়া অমৃত ভস্মের ভিতর?
বরঞ্চ পশিয়া হিমাদ্রি-কন্দরে
শুনাব সংগীত ওই কেশরীরে।

১২

গাইব তাহার তীব্র পরাক্রম,
গাইব তাহার বীর অবয়ব,
গাইব তাহার দুর্জ্জয় নখর,
গাইব তাহার গর্জ্জন ভীষণ।
অতৃপ্ত উদর,—অসংখ্য দশন,—
গাইব তাহার রক্তিম লোচন।

১৩

শুনিয়া সংগীত, নাচিবে নির্জীব
মহীরুহচয় ভুজ আস্ফালিয়া;
জাগিবে পাষাণ, গর্জ্জিবে জীমূত;
বনে দাবানল উঠিবে জ্বলিয়া।
গাবে প্রতিধ্বনি ভীষণ নির্ঘোষে,
দূরে মহাসিন্ধু উত্তরিবে রোষে।

১৪

কিম্বা বসি সেই মহাসিন্ধু তীরে,
মহা-অম্বুসহ কণ্ঠ মিশাইয়া
গাইব নির্ঘোষে সংগীত আমার
মহানন্দে, মহাসিন্ধু উচ্ছ্বসিয়া।
শুনিয়া সংগীত ঘন গরজিয়া,
ঘন ঘনরাশি আসিবে উড়িয়া!

১৫

ফাটিবে জলদ; ছুটিবে বিদ্যুৎ—
তীব্র অগ্নিবাণ বিদারি গগন!
মাতিবে জলধি; ছুটিবে তরঙ্গ—
বরুণাস্ত্র শত, সহস্র—ভীষণ!
তখন আনন্দে করিয়া ঝংকার,
রণরঙ্গে কবি পাবে পুরস্কার।

## চিত্র

১

মরি কিবা প্রতিবিম্ব নয়ন-দর্পণে
হল বিভাসিত আজি; দেখিয়াছি হায়,
পূর্ণিমা শারদ-শশী সুনীল গগনে;
দেখিয়াছি সরোজিনী সলিল-শয্যায়।

২

দেখিয়াছি ভাগীরথী ভাদ্র মাসে ভরা
পূর্ণ জোয়ারের জল মন্থর যখন;
দেখিয়াছি সুখ-স্বপ্নে নন্দনে অপ্সরা,
কিন্তু হেন চারু-চিত্র দেখিনি কখন।

৩

দেখিব কি! দেখিলে কি নয়ন মোহিত
পারে কেহ ফিরাইতে? রবে অবিরত
মুগ্ধদৃষ্টি এক স্রোতে চিত্রে প্রবাহিত;
চিত্র দেখি হইলাম চিত্রিতের মতো।

৪

বিরহেতে গুরুতর উরসের ভারে
ঢলিয়া পড়েছে বামা কুসুমেষু-শরে
কুসুম-শয়নে; কিন্তু কুসুমে কি পারে
নিবাইতে যে অনল জ্বলিছে অন্তরে?

৫

সুগোল সুবর্ণনিভ চারু-ভুজোপরে
শোভে পূর্ণ-বিকশিত-বদন-কমল,
(রূপের কমল, মরি, কাম-সরোবরে),
ভানুর বিরহে কিন্তু নিমীলিত দল!

৬

শোভিতেছে অন্য করে কাব্য মনোহর,
স্খলিত অলকারাশি, পয়োধর-থর
বিশ্রামিছে অযতনে কাব্যের উপর,—
পুণ্যবান কবি—কাব্য-পুণ্যের আকর!

বিনোদ-বদন-চন্দ্র, বিনোদ-নয়ন
পল্লবে আচ্ছন্ন, পাঠে স্থির সন্নিবেশ;
অতুল—বিনোদতম—ত্রিদিব-মোহন,
অঙ্গে-অঙ্গে অনঙ্গের বিলাস-আবেশ।

৮

বিলাস বঙ্কিম রেখা, কুহকী যৌবন
চিত্রিয়াছে কি কৌশলে—সর্ব অঙ্গে মরি
পূর্ণতার পূর্ণাবেশ—সুনীল বসন
বিকাশিছে তলে-তলে কনক-লহরী।

৯

এইরূপে বিরহিণী বিনোদ-কামিনী—
চিত্রময়ী! চিত্রপটে রয়েছে শায়িত
অযতনে—অনিমেষ, কুসুমশায়িনী,
চিন্তাকুলা! চিত্রতলে রয়েছে লিখিত —

১০

'বিরহেতে বিষাদিনী, বিরহযাতনা
ভুলিবার তরে মনে সদা আকিঞ্চন;
রতনভূষণ ত্যজি পাঠেতে মগনা,
তথাপি বিরহানল দহিছে জীবন।"

১১

পুণ্যবান তুমি! হায়, যাহার লাগিয়া
এই প্রেমময় চিত্র চিন্তায় অচল,
শত পুণ্যবান তুমি—যাহার লাগিয়া
হায়, এই চিত্রময় বিরহ-অনল!

১২

অতুল ঐশ্বর্য তব,—অসংখ্য রতনে
পূর্ণিত ভাণ্ডার তব, রত্নাকর জিনি!
সকল রত্নের রত্ন—দুর্লভ ভুবনে!
অমূল্য রতন এই বিনোদ-কামিনী!

১৩

হেন রত্ন, হায়, যার কণ্ঠের ভূষণ,
তাহার জীবন-পথ উজ্জ্বল সতত

পবিত্র প্রণয়ালোকে—মানব-জীবন
নন্দন-কাননে ইন্দ্রসুখ-স্বপ্নমত!

১৪

উজ্জ্বল সুদূরস্থায়ী ভানুর প্রতিমা
দেখে যথা ক্ষুদ্র নর প্রতিবিম্বে জলে;
কিম্বা যথা দেখে সেই অনল-গরিমা
সুদূরবীক্ষণে কিম্বা বিজ্ঞান-কৌশলে;

১৫

তেমতি কি পুণ্যবলে এই রূপরাশি
দেখিলাম প্রতিবিম্বে এই চিত্রপটে;
নিরখিব স্মৃতি-নেত্রে, রবে দিবানিশি
চিত্রময়ী মনে, চিত্র নয়ন-নিকটে।

১৬

হরিষে-প্রণয়ে রক্ত-অধর-যুগল—
চিত্রে অচঞ্চল—যবে বর্ষে সুসংগীত;
সেই সুললিত কণ্ঠ—মধুর তরল,
হৃদয়ে পবিত্র প্রেমে করি উচ্ছ্বসিত;—

১৭

বড় সাধ সে সংগীত শুনি একবার,
বড় সাধ নিরখি সে আচ্ছন্ন নয়ন—
কমল-কোরক,—যবে স্নেহের আসার
বিকাশে ত্রিদিব-শোভা, উজ্জ্বল বরন।

১৮

না দেখি, না শুনি;—কিন্তু দেখিব-শুনিব
কল্পনার নেত্রে, কর্মে দিবস-যামিনী;
পবিত্র স্বপনে কিম্বা শুনিব, দেখিব,
চিত্রময়ী কণ্ঠ, চিত্র বিনোদ-কামিনী।

## স্নেহোপহার

১

বাছা রে!
কি আনন্দ আজি—আনন্দ অপার—
উথলিছে এই দুঃখিনী-মনে,
হেরি তোর মুখ, প্রীতি-পারাবার,
আনন্দে নাচিছে সন্তানগণে।

২

বাছা রে!
আর্যভারতীয় বরপুত্র তুমি;
রত্নগর্ভা এই ভারত-সাগরে
মহারত্ন তুমি, আজি আর্যভূমি,
সমুজ্জ্বল তব চিরোজ্জ্বল করে।

৩

বাছা রে!
হৃদয় তোমার কোমল-সরল,
মানবের প্রীতিপবিত্রতাময়,
পরদুঃখে সদা দয়ার্দ্র-তরল,
স্বর্ণ-প্রেমগঙ্গা হৃদয়েতে বয়।

৪

বাছা রে!
কাঁদি দিবানিশি সমুদ্র-বেলায়,
অশ্রু দুই নদী ধারায় বয়,
কি সুখ যখন তব কীর্তি, হায়!
প্রতিধ্বনি করে পর্বতনিচয়।

৫

বাছা রে!
কত যে বাসনা আছিল অন্তরে,
দেখিতে তোমার কোমল মুখ,
পূরিল বাসনা, আনন্দ-সাগরে
ভাসিতেছে আজি শ্যামল বুক।

৬

বাছা রে!

রেখেছি খুলিয়া প্রকৃতি-ভাণ্ডার,
দেখ নেত্র ভরি, ভাবুক তুমি,
পর্বত, নির্ঝর, মহাপারাবার,
দেখ প্রকৃতির চারু-রঙ্গভূমি।

৭

বাছা রে!

তোমার কীর্তির অমর প্রভায়
হউক উজ্জ্বল ভারত-বদন;
প্রেম-স্বর্ণলতা দুলুক গলায়,
আশীর্বাদ করি, আদরের ধন!

## প্রণয়োচ্ছ্বাস

১

অকস্মাৎ কি অনল হৃদয়েতে জ্বলিল?
অকস্মাৎ কেন মন বিষাদিত হইল?
আনচান করে প্রাণ;
ধরা শর-শয্যা জ্ঞান;
কিসে হৃদয়েতে মম এত ব্যথা জন্মিল?
অকস্মাৎ কি অনল হৃদয়েতে জ্বলিল?

২

কেমনে জন্মিল ব্যথা?—আমি কি তা জানি না?
প্রেয়সী রে নিরদয়!
কিন্তু যার জন্যে জ্বলি, সে যে জেনে জানে না।
প্রেম ভুলিবার নয়,
কত চাহি ভুলিবারে—ভুলিতে যে পারি না।

৩

প্রিয়তমে! এই কি রে ছিল তব অন্তরে?
আশা-ইন্দ্রধনু দূরে দেখাইয়া অম্বরে

কেন তৃষা বাড়াইলে?
যদি নাহি জুড়াইলে
প্রণয়-শীতল-বারি বরষিয়া আদরে?

৪

কি আর বলিব, প্রিয়ে! কত আর বলিব?
তাপিত-তৃষিত চিত্তে কত আর সহিব?
এই পাই, এই নাই,
হারাইয়া পুনঃ পাই,
মরে বেঁচে, বেঁচে মরে, কতকাল থাকিব?

৫

কি দুঃখেতে, প্রিয়তমে, গত নিশি গিয়েছে!
কি অনলে এ হৃদয় সারানিশি দহেছে!
তব চন্দ্রানন, প্রিয়ে!
অন্ধকারে নিরখিয়ে,
সুদীর্ঘ নিশ্বাস, প্রিয়ে! সারানিশি বহেছে!
কি দুঃখেতে, প্রিয়তমে! গত নিশি গিয়েছে!

৬

কতবার স্বপনেতে মুখশশী হেরেছি;
কতবার স্বপ্ন-ভঙ্গে, সুখ-ভঙ্গে কেঁদেছি।
এইরূপে কেঁদে, হেসে,
দুঃখের সাগরে ভেসে,
প্রেয়সি রে! মনোদুঃখে গত নিশি কেটেছি।

৭

হবে না আমার, প্রিয়ে! যদি মনে জেনেছো;
এ অধীনে, তবে কেন, এত দুঃখ দিতেছো?
বলো, প্রাণ! একবার,—
হবে না আমার আর,
ভস্ম হোক এ হৃদয়, যাহা দগ্ধ হতেছে।

# স্থির-সৌদামিনী

১

লিখিব লিখিব হতেছে বাসনা,
কি লিখি কি লিখি ভাবিয়া চাই,
শোভিছে প্রকৃতি ধূসর-বরনা,
বরিষার জলে দেখিতে পাই।
বরিষার জলে দেখিতে পাই,
এই শৃঙ্গ হতে পূর্ণ স্রোতোস্বতী
করিয়া যেমন যৌবন-বড়াই,
সাগর-সদনে চলেছে যুবতী।

২

যুবতী যৌবন যায় গড়াইয়া,
যায়-যায়-যায়—থাকে না আর;
উন্মত্ত জলধি আকুল হইয়া,
আলিঙ্গন-সুখ পাইতে প্রিয়ার,
সহস্র তরঙ্গে করিছে বিস্তার
সহস্রেক কর; করিতে বর্ধন
সম্মিলন-সুখ, প্রকৃতি আবার
করিতেছে সুধা-বারি-বরিষণ।

৩

স্বনিছে পবন সর-সর-সর,
ঝরে বরিষার ধারা অবিরল;
এই শৃঙ্গ হতে কত মনোহর
সেই সুমধুর সংগীত তরল।
নদী, সরোবর, নির্ঝর, ভূতল,
বরিষার জলে প্লাবিত-প্রায়;
পর্বত, পাদপ, প্রাচীর সকল
সলিলে বেষ্টিত চিত্রিত দেখায়।

৪

এই চারু ছবি হইল বাসনা,
চিত্রিয়া রাখিতে কবিতা-মন্দিরে;
কিন্তু এই চিত্রে কি কাজ বলো না?
কত-শত ছবি আছে সে প্রাচীরে?

অথবা কেমনে ওই ধীরে-ধীরে
নাচে যে হিল্লোল জলের উপরে,
ওই যে বিশ্ব-শোভা কাঁপিছে সমীরে,
চিত্রিবে সহজে নর-চিত্রকরে?

৫

ভালো বটে, কিন্তু মনে নাহি লয়,
লইতে সাহায্য প্রিয় কল্পনার;
আজি-কালি তিনি সর্বভূতময়!
মধুর ভাণ্ডারে বসতি যাহার,
ভ্রমে এবে, হায়! দূরদৃষ্ট তার!
বাজারে-বাজারে, বঙ্গ-ক্ষেতে-ক্ষেতে!
নিত্য মুদ্রাযন্ত্র-পীড়নে তাহার
অঙ্গভঙ্গি দেখি, মরি খেদেতে।

৬

হেন কল্পনায় কাজ নাহি আর,
স্বভাবে স্বভাব চিত্রিব আজি।
আবার জগৎ হইল আঁধার,
ভাসিল আকাশে জলদরাজি।
ধন্য রে প্রকৃতি! তব ছায়াবাজি,
গম্ভীর গর্জনে গর্জে কাদম্বিনী,
শোভে ক্ষণে-ক্ষণে গগনে বিরাজি,
জলধর-কোলে চল-সৌদামিনী।

৭

জলধর-কোলে চল-সৌদামিনী,
ক্ষণেকে দেখায়—ক্ষণেকে লুকায়,
ক্ষণে-ক্ষণে পুনঃ জলধর-ধ্বনি,
ঘর্ঘর গর্জ্জনে পৃথিবী কাঁপায়।
দেখিয়া হলেম মগ্ন ভাবনায়!
ভয়ংকর রূপ; শব্দে কান কালা।
বজ্রে বাঁধা বুক! শরীর-শিলায়,
তার কোলে এই রূপসী বালা?

৮

না জানি কি ভাবি মূঢ় কবিগণ
এই দৃশ্য দেখি আহ্লাদে ভাসে;

দাম্পত্য প্রণয় ভাবে মনে মন,
দেখি সৌদামিনী জলধর-গ্রাসে।
বলে শোভে প্যারী শ্রীকৃষ্ণের পাশে,
যেমন মেঘের কোলে সৌদামিনী,
প্রণয়ে জগৎ মরিবে হতাশে,
প্রেমাদর্শ যদি মেঘ-সৌদামিনী।

৯

চমৎকার প্রেম! ভয়ংকর রব!
প্রেমালাপ বুঝি মেঘের গর্জন?
নাগরের রূপে আঁধার নগর!
প্রেম-আলিঙ্গন অশনি-পতন?
সৌদামিনী-প্রেমে হইয়া মগন,
প্রাণভয়ে বুঝি ছুটিয়া পালায়?
প্রেম-মুগ্ধ মেঘ, কৃতান্ত যেমন,
ঘন ভীম রোলে পশ্চাতে ধায়?

১০

কেমন নিষ্ঠুর বিধাতার বিধি,
দুর্ভেদ্য, দুর্জ্ঞেয়, বুঝা নাহি যায়;
এমন অতুল সুরূপের নিধি,
কেমনে সঁপিছে বজ্রের শিখায়?
বিকচ গোলাপ অনল-জ্বালায়,
শরতের শশী রাহুর গ্রাসে,
দুর্লভ রতন কাকের গলায়,
দেখি কার চক্ষে জল না আসে?

১১

এতাধিক আরো নিষ্ঠুর নির্দয়,
বিধাতার বিধি দেখিতে কি চাহ?
আনো তুলি-রঙ, আনো সমুদয়,
দেখাইব চিত্র শোকের আবহ।
জানো না মানব-জীবন-প্রবাহ;
দুঃখেতে মলিন বরন তার,
বারেক ভিতরে প্রবেশিয়া চাহ,
কত-শত রত্ন-কীটের আধার।

১২

চিত্র আগে এক রূপসী বালা,
রূপের আকর—গুণের গরিমা;
সহি মনে-মনে নিরাশার জ্বালা,
বিনোদ-বদনে পড়েছে কালিমা।
নবদুর্গা জিনি প্রেমের প্রতিমা,
নিরাশা-ব্যঞ্জক যুগল নয়ন,
কিন্তু, হায়! সেই নয়ন-নীলিমা,
স্নেহে সিক্ত সদা-কোমল দর্শন!

১৩

লয়ে এই ছবি যাও বঙ্গালয়ে,—
নিরানন্দ বাস—বিষাদের খনি!
ভ্রমি গৃহে-গৃহে বলো সমুদয়ে,
কত গৃহে হেন রমণীর মণি
অপাত্র-অম্বুদে, অপ্রেম-অশনি
সহিতেছে, হায়। দিবস-যামিনী
অচল হৃদয়ে! শোভিতেছে ধনী
জলধর-কোলে স্থির-সৌদামিনী।

## আর কি দেখিব?

১

যে সুখ-স্বপন আজি দেখিলাম, হায়!
আর কি দেখিব?
নিদ্রার তামস গর্ভে এমন উজ্জ্বল মণি
আর কি পাইব?
বিষাদ-নীরদে মাখা জীবন-আকাশে, হায়,
দেখিব কি হেন তারা, কি জাগ্রতে কি নিদ্রায়?

২

নবদূর্বাদলাকীর্ণ শ্যামল প্রাঙ্গণে
দেখিলাম হায়!
নিদাঘ-নিশিতে সুখে, নিশানাথ করতলে
শুইয়া ধরায়।

মধুর এস্রার-তানে, চন্দ্রমা হাসিতেছিল,
জীবন হইতেছিল শীতল কৌমুদীময়।

৩

কখন বাজিতেছিল, মরি সে সংগীত!
মধুর এস্রারে।
বামাকণ্ঠ সুললিত, প্রণয়পূরিত গীত,
উদাস সংসারে!
কখন গর্জিতেছিল, অভিমানে ঝঙ্কারিয়া,
কখন কাঁদিতেছিল, বিরহেতে উচ্ছ্বসিয়া;

৪

বিরাজে চঞ্চল, তারে,—বসন্ত, শরৎ,
ষড়-ঋতুগণ;
পিককণ্ঠ বসন্তের, মেঘমন্দ্র শরতের;
নিদাঘ-দাহন;
ঘন বরিষার ধারা; শিশিরের কুজ্ঝটিকা;
কভু নন্দনের শোভা; কভু শুষ্ক মরীচিকা।

৫

হৃদয়ের কত ভাব, সেই কলকণ্ঠে
উঠিল জাগিয়া,—
সুখের শৈশব-কাল, কখন পড়িল মনে;
উঠিল বাঁচিয়া
মৃত স্মৃতি, সেই স্রোতে বহে প্রতিবিম্ব, হায়!
স্বর্গীয় জননী-মুখ, জনকের প্রতিমায়।

৬

শিয়রে করুণাময়ী, জননীরূপিণী,
বসিয়া আদরে;
স্নেহসিক্ত করপদ্ম বুলাইতেছিলা মাতা
মম কলেবরে।
স্বর্গভ্রষ্ট পারিজাত, সুকুমার শিশুগণ,
মধুমাখা ছাই-পাঁশ করিতেছে বরিষণ!

৭

আর কি দেখিব সেই দৃশ্য মনোহর—
পবিত্র-নির্মল!
আর কি দেখিব, হায়! উদার মুরতি তব
সুন্দর, সরল!

জননীর স্নেহবাণী, শিশুকণ্ঠ সুধাময়,
আর কি শুনিব কভু? জুড়াইব এ হৃদয়!

৮

পরিবরতিল স্বপ্ন! সজ্জিত তরণী,
ওই নদী-তীরে;
আছে দাঁড়াইয়া তুমি, আছি দাঁড়াইয়া আমি,
অশ্রু ঝরে ধীরে।
নৈশ অন্ধকারে, হায়, কেহ নাহি দেখি কারে,
যুগল হৃদয় কিন্তু, দেখিতেছি পরস্পরে!

৯

আমারে হৃদয়ে ধরি, বলিয়া কাতরে,—
"আর কি দেখিব"?
তোরে দেখি যেই সুখ পাই আমি, সেই সুখ,
আর কি পাইব?
আশীর্বাদ করি বৎস! তোরা পঞ্চ-সহোদরে
রক্ষিবেন অনুক্ষণ, ব্রহ্মা-বিষ্ণু-মহেশ্বরে!

১০

হতভাগ্য অন্ধ নর! শুনে আজি তব
কাঁদিবে অন্তর,
কালের করাল স্রোতে গিয়াছে ভাসিয়া মম
এক সহোদর!
বহিতেছে নিরন্তর সেই স্রোত দুর্নিবার!
আর কি দেখিব? আহা! ভবিষ্যৎ অন্ধকার!

## কেন ভালোবাসি

১

কি দিব উত্তর? আমি কেন ভালোবাসি?
আজি পারাবার-সম,
হায়, ভালোবাসা মম,
কেন উপজিল সিন্ধু, এই অম্বুরাশি,
কে বলিবে? কে বলিবে, কেন ভালোবাসি?

